## ( ক ) শিবনাথ শাস্ত্রীর শেষজীবন

### ( ১৯০৮—১৯১৯ )[১]

আচার্য শিবনাথ শাস্ত্রীর 'আত্মচরিত' ১৯০৮ খ্রীষ্টাব্দের ৫ই জুন তারিখে লেখা শেষ হয়। এতে ১৯০৭ পর্যন্ত ঘটনা তিনি লিখেছেন। ১৯০৮এ তিনি সম্পূর্ণ সুস্থ নন। তাঁর 'আত্মচরিত' শেষ হয়েছে বাকী জীবনের কথা ভেবে :

"আজিও ( ৫ই জুন ১৯০৮ ) সম্পূর্ণ সুস্থ ও সবল হইতে পারি নাই। আগামী ১৭ই জুন হইতে আবার কার্যারম্ভ করিব ভাবিতেছি। রোগশয্যাতে পড়িয়া অনেক আধ্যাত্মিক চিন্তা করিবার সময় পাইয়াছি। নবশক্তির সঙ্গে সঙ্গে অনেক নূতন ভাব মনে আসিয়াছে। অবশিষ্ট যে কয়েক বৎসর জগতে থাকি, নূতনভাবে কাটাইব মনে করিতেছি। ঈশ্বর এই শুভ-সংকল্পের সহায় হউন।"

শিবনাথ আরো এগারো বৎসর বেঁচেছিলেন। ৬১ বৎসর বয়সে তাঁর আত্মচরিতরচনা শেষ, তাঁর প্রয়াণ হয় ৭২ বৎসর বয়সে। "নূতন ভাব" যে সব মনে এসেছিল, সেভাবেই তিনি জীবন কাটিয়ে গিয়েছেন যদিও শেষ-জীবন তাঁর অসুস্থতার মধ্যেই কেটেছিল। শেষ পর্যন্ত ১৯১৯ খ্রীষ্টাব্দের ৩০ সেপ্টেম্বর তাঁর জীবন-দীপ নির্বাপিত হ'ল। অন্ধকার থেকে আলোকে যাওয়ার চেষ্টা তাঁর জীবনে সর্বদা লক্ষণীয়।

তাঁর মৃত্যুর পর রবীন্দ্রনাথ ঠাকুর লিখলেন : "তমসো মা জ্যোতির্গময়— এই প্রার্থনাটি তিনি শাস্ত্র হইতে পান নাই, বিচারবুদ্ধি হইতে পান নাই, ইহা তাঁহার জীবনীশক্তিরই কেন্দ্রে নিহিত ছিল ; এইজন্য তাঁহার সমস্ত জীবনের বিকাশই এই ব্যাখ্যা।"[২] তাই দেখি ১৯০৮—১৯১৯ পর্বে তাঁর প্রধান কাজ ধর্মচিন্তা ও তাঁর প্রিয় সাধারণ ব্রাহ্মসমাজ ও সাধনাশ্রমের কিভাবে উন্নতি হয় তাই লক্ষ্য রাখা।

এই সময় শিবনাথের সংস্পর্শে এসেছিলেন বিখ্যাত লেখক গিরিজাশঙ্কর রায়চৌধুরী। তিনি নিজে ব্রাহ্ম নন, কিন্তু শেষদিন পর্যন্ত শিবনাথের ব্রাহ্মসমাজের উপর নেতৃত্ব ও মমত্ববোধ লক্ষ্য করেছেন। তাঁর ভাষায় : "সাধারণ ব্রাহ্মসমাজকে বিষয়তন্ত্রের উপর প্রতিষ্ঠিত করিয়া সেই বিষয়তন্ত্রের মধ্যে থাকিয়া আচার্য শিবনাথ ১৮৭৮ হইতে ১৯১৯ খ্রীঃ এই ৪২ বৎসর

একাদিক্রমে সাক্ষাতে ও পরোক্ষে এই কেশববিরোধী নূতন সমাজের নেতৃরূপে ইহাকে পরিচালিত করিয়াছেন। এই ৪২ বৎসরের নেতৃত্বের মধ্যে ইতিহাস বা জীবন-চরিতে স্মরণযোগ্য কোনো প্রতিবাদ তাঁহার নেতৃত্বের বিরুদ্ধে সাধারণ ব্রাহ্মসমাজ উত্থাপন করিবার সুযোগ পায় নাই। এইখানেই শিবনাথ-চরিত্রের বৈশিষ্ট্য ও সার্থকতা।"[৩] এ কথা অস্বীকার করার উপায় নেই যে, শিবনাথ নেতা হিসাবে অবিসংবাদীভাবে সফল, যদিও সাধারণ ব্রাহ্মসমাজ একক-নেতৃত্বে কখনোই বিশ্বাসী নয়, বরং গণতান্ত্রিক সংবিধান-সম্মত নির্বাচিত নেতৃত্বেই তাঁদের আস্থা।

শেষজীবনের এই পর্বে (১৯০৮—১৯১৯) তাঁর উল্লেখযোগ্য কর্মগুলি আমরা একের পর এক আলোচনা করব। তার আগে কতকগুলি কথা জানিয়ে রাখা প্রয়োজন। প্রথমতঃ সেই যে ১৮৭৬ খ্রীষ্টাব্দে কয়েকজন প্রিয় যুবক-শিষ্যদের নিয়ে প্রতিজ্ঞা ক'রেছিলেন, সরকারী চাকরি করব না, সেই সময় ছেড়ে দিয়েছিলেন সাম্রাজ্যবাদী সরকারের শিক্ষাবিভাগের চাকুরি। তারপর জীবনে আর কোনো আর্থিক আয়ের কর্ম করেননি। স্বেচ্ছায় গ্রহণ করেছিলেন সাধারণ ব্রাহ্মসমাজের প্রচারকব্রত। সেই প্রতিজ্ঞাগুলির মধ্যে অন্যতম ছিল যে, তাঁরা ব্যক্তিগত সম্পত্তি করবার চেষ্টা করবেন না; তাই আজীবন কপর্দকহীন ছিলেন শিবনাথ। তাকে কেউ এ কথা বললে তিনি যীশু খৃষ্টের কথার উদ্ধৃতি দিতেন "শৃগালের গর্ত আছে, পাখীর বাসা আছে, আমার মাথা রাখিবার স্থান নাই।" শিবনাথ শাস্ত্রীকে একবার সাধারণ ব্রাহ্মসমাজের পক্ষ থেকে অভিনন্দন দেওয়া হ'ল। তাতে তাঁর জ্যেষ্ঠ জামাতা ডাঃ বিপিনবিহারী সরকার রাগ ক'রে বললেন "এই বৃদ্ধ বয়সে তাঁর বাসের জন্য কি এতগুলি লোক একখানি কুটীর বেঁধে দিতে পারলেন না—নচেৎ এক থলি টাকাও কি ধরে দিতে পারলেন না যে, বৃদ্ধ বয়সে আর সাংসারিক অভাবের ভাবনা একদিনও ভাবতে না হয়। এ সব অনুষ্ঠানে আমার বিন্দুমাত্র সহানুভূতি নেই, কি বলব ভগবান আমায় নির্ধন ক'রে মুখ বন্ধ ক'রে রেখেছেন।" ডাঃ সরকারের পত্নী হেমলতা এ কথা গিয়ে বলে দিলেন তাঁর বাবার কাছে। শুনেই হেসে ফেললেন শিবনাথ; বললেন "ফকিরের মতো আছি, ফকিরের মতো মরব।"[৪]

পার্থিব সুখ বা স্বচ্ছলতা তাঁর কাম্য কখনোই ছিল না। আপন-

ভোলা ছেলেকে দু'হাজার টাকা দিয়ে গিয়েছিলেন মা গোলোকমণি—তার সারা জীবনের কষ্টে সঞ্চিত টাকা। কিভাবে এই টাকা ব্যয় হয় জিজ্ঞাসা করাতে হেমলতা বাবাকে বললেন, টাকাটা তাঁর গরীব ভাই প্রিয়নাথকে দিতে। শিবনাথ কিন্তু তাঁর মার নামে ঐ টাকা দান ক'রে দিলেন ব্রাহ্মসমাজে। তাঁর কথায়: "আমি যে আমার যথাসর্বস্ব ব্রাহ্মসমাজের পায় নিবেদন করে দিয়েছি, কেবল কি ঐ দু'হাজার টাকা বাদ! আমার সব যে ব্রাহ্মসমাজের।"[৫]

যাঁর নিজের বাড়ি বলতে কিছু নেই, পরের বাড়িই তাঁর নিজের বাড়ি। শেষ পর্বে শিবনাথ শাস্ত্রী ছিলেন প্রধানতঃ তিন জায়গায়। ১৯০৮-১২ সময় সাধারণ ব্রাহ্মসমাজসংলগ্ন তাঁর নিজের তৈরি 'সাধনাশ্রমে'; ১৯১২-১৪ পর্বে ৭৮ নং ল্যান্সডাউন (বর্তমান শরৎ বসু) রোডে শশিভূষণ মজুমদার মহাশয়ের বাড়িতে তারপর ২৫নং সুকিয়া স্ট্রীটে এবং অন্তিম পর্বে ১৯১৮-১৯ এ ২৬নং বীডন্ স্ট্রীটে। এর মানে অবশ্য এই নয় যে, তিনি মাঝে মাঝে অন্যত্র যাননি বা থাকেননি।

১৯০৫-০৬ থেকে শিবনাথের শরীর খারাপ হতে আরম্ভ করে। এই বছর বায়ুপরিবর্তনের জন্য তিনি গরমের সময় দার্জিলিং গিয়েছিলেন কিন্তু ফিরে এসেই শীতকালে কলকাতায় অনুষ্ঠিত All-India Theistic Conference-এর জন্য প্রভূত পরিশ্রম করতে হয়েছিল। সেই বৎসর কলকাতায় জাতীয় কংগ্রেসেরও অধিবেশন হয়। আবার অসুস্থ হ'য়ে শিবনাথ ১৯০৭ মে মাসে দার্জিলিং যান, সেখান থেকে পিতার অসুস্থতার খবর পেয়ে ফিরে আসেন। তাঁর আত্মচরিতলেখাও সেই পর্যন্ত। দেশে নিয়ে অস্বাস্থ্যকর অবস্থার মধ্যে নিজের দুর্বল শরীর নিয়ে পিতার সেবা করতে গিয়ে আবার অসুস্থ হয়ে পড়েন। প্রায় ৪।৫ মাস তাঁকে শয্যাশায়ী থাকতে হয়েছিল। ১৯০৮-১৯০৯ নাগাদও শরীর ভালো হয়নি। অসুস্থ অবস্থায় শিবনাথ কিছুদিন বালিগঞ্জ থেকে চিকিৎসার সুব্যবস্থার জন্য আনন্দমোহন বসুর কনিষ্ঠ ভ্রাতা মোহিনীমোহন বসুর স্ত্রী, শিবনাথের বিশেষ অনুগতা, স্বর্ণপ্রভা বসুর বাড়িতে ছিলেন।

হেমলতা সরকার লিখেছেন: "এই যে দীর্ঘকাল রোগশয্যায় পড়িয়াছিলেন এই সময়ে বসুজায়া ও বসু-পরিবারের সমুদয় লোক শিবনাথের

যেরূপ সেবাশুশ্রূষা করিয়াছিলেন, এরূপ দৃষ্টান্ত সংসারে বিরল।"[৬] বসুজায়া বলতে হেমলতা বুঝিয়েছেন আনন্দমোহনের স্ত্রী স্বর্ণপ্রভাকে, যিনি সুবর্ণপ্রভার দিদি। প্রসঙ্গতঃ জানিয়ে রাখি যে, ১৯০১ খ্রী. মোহিনীমোহন দার্জিলিঙে এবং ১৯০৬ খ্রী. আনন্দমোহন ক'লকাতায় প্রয়াত হন। সুবর্ণপ্রভা তখন থাকতেন ৬৪।১নং মেছুয়াবাজার স্ট্রীটের এক বাড়িতে আর একটু পাশেই থাকতেন ৮৫নং আপার সার্কুলার রোডে তাঁর দাদা জগদীশচন্দ্র বসু।[৭] সুবর্ণপ্রভার বাড়িতে কয়েকবার অসুস্থ শাস্ত্রীমশাইকে এসে চিকিৎসার জন্য থাকতে দেখেছিলেন মোহিনীমোহন বসু ও সুবর্ণপ্রভা বসুর পুত্র প্রয়াত বিজ্ঞানী ডঃ দেবেন্দ্রমোহন বসু। ডঃ ডি. এম. বসু ছাড়া তখনকার ১৪।১৫ বছর বয়সী যোগানন্দ দাসও শাস্ত্রীমশাইকে ঐ বাড়িতে দেখেছিলেন।[৮] স্বর্ণপ্রভা—সুবর্ণপ্রভার কনিষ্ঠা ভগ্নী লাবণ্যপ্রভাও শিবনাথের বিশেষ যত্ন করতেন।

অসুস্থ থাকলেও ১৯০৯ খ্রীষ্টাব্দে শিবনাথের 'নব্যভারতের ভূত ও ভবিষ্যৎ' নামে একখানি পুস্তিকা প্রকাশিত হয়।[৯] ঐ বৎসরও শিবনাথ দার্জিলিং গিয়েছিলেন। থাকতেন Philosopher's Cottage-এ এবং রবিবার-রবিবার দার্জিলিং ব্রাহ্মসমাজে উপাসনা করতে ভুলতেন না। এমনকি ২৭ সেপ্টেম্বর ১৯০৯খ্রী. রামমোহন রায় স্মরণ-সভায় বক্তৃতাও দিয়েছিলেন।[১০] ১৯১০-১১ খ্রী. পর পর দু'বছর শিবনাথ গিয়েছিলেন কার্সিয়াঙ্। বায়ু পরিবর্তনের জন্য কিন্তু তখনও দার্জিলিং-সমাজে গিয়ে উপাসনা করতেন। ১৯১০ খ্রীষ্টাব্দে শিবনাথের একখানা পুস্তিকা প্রকাশিত হয়। পুস্তিকাটির নাম "মহর্ষি দেবেন্দ্রনাথ ও ব্রহ্মানন্দ কেশবচন্দ্র।"[১১] আসলে এটি দু'টি বক্তৃতার মার্জিত রূপ। বক্তৃতা দু'টি দিয়েছিলেন শিবনাথ শাস্ত্রী কলকাতায় সাধারণ ব্রাহ্মসমাজে যথাক্রমে ১৯০৯ এবং ১৯১০ খ্রীষ্টাব্দের জানুয়ারি মাসে মাঘোৎসবের সময়। বক্তৃতা দুটির নাম ছিল যথাক্রমে 'মহর্ষি দেবেন্দ্রনাথের জীবনের দৃষ্টান্ত ও উপদেশ' এবং 'ব্রহ্মানন্দ কেশবচন্দ্র সেন ব্রাহ্মসমাজকে কি দিয়াছেন?"

১৯১১ খ্রীষ্টাব্দে শিবনাথ গিয়েছিলেন ভুবনেশ্বর। ইচ্ছা ছিল সেখানে নির্জনে একটি সাধনক্ষেত্র নির্মাণ করবেন। এইখানে থাকতেই তিনি বোম্বাইয়ের দামোদরদাস গোবর্ধনদাস শক্করওয়ালার কাছ থেকে এক লাখ টাকার প্রথম কিস্তি হিসাবে পঁচিশ হাজার টাকা পেয়েছিলেন। শিবনাথ কিন্তু এর এক পয়সাও ভুবনেশ্বর আশ্রমনির্মাণের জন্য নিলেন না। আমরা সে

প্রসঙ্গে পরে আসব। ভুবনেশ্বরে থাকতে শিবনাথ লিখছেন: "আমি ভাবিতেছিলাম যে, পরের কাছে টাকা চাওয়ার দায়িত্ব আছে। আশ্রমে মানুষ ডাকিয়া টাকা তুলিয়াছে। অনেকে আসিল। প্রচুর অর্থব্যয় করিলাম, পরে সকলে সরিয়া পড়িল, এরূপ করিয়া পরের টাকা ব্যবহার করিলে টাকার অসদ্ব্যবহার করা হয়। তাই মন আশ্রমের জন্য একটি বাড়ি নির্মাণকার্যে প্রবৃত্ত হইতে ইতস্ততঃ করিতেছিল, ইতিমধ্যে দুই-তিনদিন হইল বোম্বাইয়ের দামোদরদাস গোবর্দ্ধনদাসের নিকট হইতে এক পঁচিশ হাজার টাকার Cheque আসিয়া উপস্থিত। কিজন্য দিয়াছেন তাহা এখনও লেখেন নাই।"[১২]

১৯১২ খ্রীষ্টাব্দে কলকাতায় তিনি সাধনাশ্রম থেকে উঠে ৭৮ নং ল্যান্সডাউন রোডের শশিভূষণ মজুমদারের বাড়িতে গিয়ে বাস করতে শুরু করেন। ইনি সাধারণ ব্রাহ্মসমাজের একজন বিশিষ্ট সদস্য। চাকুরি করতেন দীর্ঘদিন উড়িষ্যায় পূর্তবিভাগে। পেশায় ইঞ্জিনিয়ার। উৎকল ব্রাহ্মসমাজের উন্নতির জন্য ইনি প্রভূত অর্থ ও সময় ব্যয় করেছিলেন। তাঁর স্ত্রীর নাম জ্ঞানদা দেবী। উড়িষ্যার ব্রাহ্ম-আন্দোলনের অন্যতম পুরোধা ভক্ত কবি মধুসূদন রাও-এর জ্যেষ্ঠা কন্যা বাসন্তীর সঙ্গে এঁর পুত্র বিজয়চন্দ্র মজুমদারের বিবাহ হয়েছিল এবং তাঁদেরই কন্যা সুনীতি দেবী। বিজয়চন্দ্র সুকবি ছিলেন এবং শেষ জীবনে অন্ধ হ'য়ে গিয়েছিলেন। প্রসঙ্গতঃ স্মরণ করতে পারি যে, মধুসূদন রাও-এর দ্বিতীয়া কন্যা অবন্তীর বিবাহ হয়েছিল শিবনাথ শাস্ত্রীরই একমাত্র পুত্র প্রিয়নাথ ভট্টাচার্যের সঙ্গে ১৯০৩ খ্রীষ্টাব্দের ৪ঠা এপ্রিল। সুতরাং মজুমদার পরিবারের সঙ্গে শিবনাথের সম্পর্কও ছিল। সুনীতি দেবী শাস্ত্রীমশাই সম্পর্কে একখানি অসামান্য জীবনী লিখেছিলেন বালক-বালিকাদিগের উপযোগী ক'রে।

যাই হোক, ১৯১২ খ্রীষ্টাব্দের মধ্যে শিবনাথের দুটি কাজ উল্লেখ করার মতো। প্রথম হচ্ছে ১৯১১-১২ খ্রীষ্টাব্দে পরপর দু'বছর প্রবাসী কার্যালয় থেকে প্রকাশিত হয়েছিল তাঁর লেখা History of the Brahmo Samaj নামক প্রসিদ্ধ পুস্তকের দু'টি খণ্ড। এই গ্রন্থ রচনা শিবনাথের জীবনের অন্যতম স্মরণীয় এবং মহৎ কীর্তি হিসাবে স্বীকৃত। ১৮৮৮ খ্রীষ্টাব্দে বিলাতে থাকাকালীন শিবনাথ এই গ্রন্থরচনায় হাত দিয়েছিলেন কুমারী সোফিয়া ডবসন কলেটের প্রেরণা ও অনুরোধে কিন্তু কিছুদূর লিখে আর শেষ করেননি, পরে কাজটি

হয়তো ছেড়েই দিতেন, কিন্তু মৃত্যুশয্যায় তাঁর প্রিয়তম বন্ধু আনন্দমোহন বসুর অনুরোধে তিনি আবার কাজটি ধরেন। তাঁর পর "After his departure from this world, I devoted much time to self-examination and prayer before finally making up my mind to resume it with the thought that 'fact is fact and history is history'...I have tried my best to do so." গ্রন্থটি প্রকাশের সময় রামানন্দ চট্টোপাধ্যায়, পৃথ্বীশচন্দ্র রায় এবং সীতানাথ তত্ত্বভূষণ বিশেষ সহায়তা করেন।[১৩]

১৯১১-১২ খ্রীষ্টাব্দে বোম্বাইয়ের প্রার্থনা সমাজের সভ্য দামোদরদাস গোবর্ধন-দাস শিবনাথ শাস্ত্রীকে এক লক্ষ টাকা দান করেন কাজের জন্য। সাধারণ ব্রাহ্মসমাজে এত বড় দান আগে কখনো হয়নি। শিবনাথ তাঁর মনোমত কোন সাধু কাজে এই টাকা ব্যবহার করতে পারবেন দাতার এমন অভিপ্রায় ছিল।[১৪] শিবনাথ নিজের দায়িত্বে সমুদয় অর্থ রাখলে এবং ব্যয় করলে দাতার কিছুমাত্র আপত্তি হ'ত না, তবু শিবনাথ বৃদ্ধ বয়সে এতবড় দায়িত্ব নিজের কাঁধে না রেখে কিছু শর্তে টাকা সাধারণ ব্রাহ্মসমাজের কার্য-নির্বাহক সমিতির কাছে গচ্ছিত রাখেন। ১৯১২ খ্রীষ্টাব্দের ১লা অক্টোবর সাধারণ ব্রাহ্মসমাজের সম্পাদককে লেখা এক পত্রে শিবনাথ লিখেছেন "Of course it is understood that though the Government Papers have been purchased in my name, I claim no property in them."[১৫] শুধু ২৫ হাজার টাকার সুদের থেকে তাঁর প্রিয় সাধনাশ্রমের জন্য ব্যয় হবে এইমাত্র।

শশিভূষণ মজুমদারের বাড়িতে শিবনাথ ছিলেন ১৯১৪ খ্রীষ্টাব্দের ২১ জুলাই পর্যন্ত। ২২ তারিখে চলে যান ২৫ নং সুকিয়া ষ্ট্রীটে। তখন তাঁর চিন্তা "সমাজের জন্য খাটিতে খাটিতে প্রাণ যায় যাক্।" আসলে শারীরিক দুর্বলতাকে তিনি উপেক্ষা করেছেন। তাঁর লেখায় তার প্রমাণ—"যদি বিষাদের মধ্যে আনন্দ, নিরাশার মধ্যে আশা, দুর্বলতার মধ্যে বল না পাইলাম, তবে ভগবানের নাম কি করিলাম? আমার বিষাদের যথেষ্ট কারণ আছে। দারুণ সংগ্রামে জীবন গিয়াছে, মাতা-পিতার সহিত সংগ্রাম, আত্মীয়-স্বজনের সহিত সংগ্রাম, দুই স্ত্রী লইয়া গৃহ-পরিবারে সংগ্রাম, ব্রহ্মানন্দ কেশবচন্দ্র সেন

প্রভৃতি ব্রাহ্মসমাজের বন্ধুগণের সহিত সংগ্রাম, সাধারণ ব্রাহ্মসমাজের বন্ধুগণের সহিত সমাজের কাজ লইয়া সংগ্রাম, এইরূপ নানা সংগ্রামে আমার শরীর ভাঙ্গিয়া পড়িয়াছে। শৈশব হইতে শারীরিক ধাতুসকল দুর্বল ছিল তাহা সত্ত্বেও এতপ্রকার সংগ্রামের মধ্যে যে বাঁচিয়া আছি এই ভগবানের কৃপা।"[১৬]

শিবনাথ শাস্ত্রীর মনের মধ্যে ধর্মভাব যেমন সদাজাগ্রত, তেমনি তাঁর অন্তরবাসী কবি মনটিও বেঁচেছিল। ১৯১৩ খ্রীষ্টাব্দের ২৫শে মার্চ তিনি ডায়েরিতে একটি ক্ষুদ্র কবিতা লিখেছেন, যার প্রথমটি এ'রকম :

ভুলচুক, দুষ্প্রবৃত্তি, দুর্মতি, দুষ্কৃতি
যা করেছি, তা করেছি, ফিরিবার নয় ,
মাপ কর, মুছে ফেল, দেও হে বিস্মৃতি,
নব প্রেম, নব শক্তি, দেও প্রেমময়।

হেমলতা সরকার বলছেন "বোধ হয় এই তাঁর লেখা শেষ কবিতা। এই তাঁর বৃদ্ধ বয়সে ভগবানের কাছে শেষ নিবেদন।"[১৭]

শিবনাথ শাস্ত্রীর 'ধর্মজীবন' শীর্ষক গ্রন্থ ১৯১৪, ১৯১৫, ১৯১৬ খ্রীষ্টাব্দে তিন খণ্ডে প্রকাশিত হয়। এটি দ্বিতীয় সংস্করণ এবং এর ভূমিকায় শিবনাথ লিখেছেন—"১৮৯৫ সাল হইতে কয়েক বৎসরে সাধারণ ব্রাহ্মসমাজ মন্দিরে যে-সকল উপদেশ দিয়াছিলাম, তাহার অধিকাংশ পূর্বে 'ধর্মজীবন' নামে ছয় খণ্ডে মুদ্রিত হইয়াছিল। এক্ষণে তাহার দ্বিতীয় সংস্করণ প্রকাশিত হইল। এবার তিন খণ্ডে শেষ হইবে।"

১৯১৬ খ্রীষ্টাব্দে শিবনাথের উপন্যাস 'বিধবার ছেলে' প্রকাশিত হয়। গ্রন্থটির ভূমিকায় শিবনাথ শাস্ত্রী লিখেছেন : "প্রায় পনেরো ষোল বৎসর পূর্বে 'বিধবার ছেলে' নামক একখানি উপন্যাস লিখিয়া রাখিয়াছিলাম, তৎপরে শরীর ভগ্ন হওয়াতে তাহা ফেলিয়া রাখি। কবে চলিয়া যাই, এই ভাবিয়া পরিবর্তিত আকারে তাহা প্রকাশ করা হল।"[১৮] শিবনাথ ডায়েরিতে মাঝে মাঝেই অর্ধ-সমাপ্ত উপন্যাসটি শেষ করবার প্রয়োজনীয়তা অনুভব ক'রে মন্তব্য করেছেন, শেষ পর্যন্ত ১৯১৩ খ্রীষ্টাব্দের পর তাতে হাত দেন।[১৯]

১৯১৭ খ্রীষ্টাব্দে প্রকাশিত হয় "সাহিত্যরত্নাবলী"। এ-টি কিশোর-কিশোরীদের উপযোগী প্রবন্ধের সংকলন।[২০] ১৯১১ খ্রীষ্টাব্দ থেকে শিবনাথ

অসুস্থতাবশতঃ 'সাধনাশ্রমে'র ভার নিজের হাতে রাখতে পারেননি, কলকাতার সাধন-আশ্রমের ভার নেন ঢাকা থেকে আগত ব্রাহ্ম গুরুদাস চক্রবর্তী। তিনি ১৯১২-১৯১৭ সময়ে তত্ত্বাবধায়ক ছিলেন।[২১] ১৯১৬ খ্রীষ্টাব্দে সাধারণ ব্রাহ্মসমাজের সম্পাদক ডাঃ প্রাণকৃষ্ণ আচার্য সাধনাশ্রমের সঙ্গে ঘনিষ্ঠভাবে যোগ দিয়েছিলেন। সাধনার্থিগণের অনেককে নিয়ে তিনি মাঝে-মাঝে ইডেন-উদ্যানে গিয়ে আলোচনা ও প্রার্থনা করতেন। কখনো কখনো শাস্ত্রীমশাইও তাঁদের সঙ্গে যেতেন।[২২] ১৯১৮ খ্রীষ্টাব্দে গুরুদাস চক্রবর্তীর পর শিবনাথের ইচ্ছানুসারে সাধনাশ্রমের তত্ত্বাবধায়ক হন হেমচন্দ্র সরকার। সাধনাশ্রমকে কেন্দ্র ক'রে গুরুদাস চক্রবর্তী, কাশীচন্দ্র ঘোষাল, অমৃতলাল গুপ্ত, ভাই প্রকাশদেব, শ্রীরঙ্গ-বিহারী লাল, ইন্দুভূষণ রায়, জয়শঙ্কর রায়, চঞ্চলা ঘোষ, হেমচন্দ্র সরকার, সতীশচন্দ্র চক্রবর্তী, রজনীকান্ত গুহ, কুঞ্জলাল ঘোষ, আদিনাথ চট্টোপাধ্যায় সুরেন্দ্রশশী গুপ্ত, কেদারনাথ কুলভি প্রভৃতির সঙ্গে তাঁর ঘনিষ্ঠতা বৃদ্ধি পায়। ১৯১০ খ্রীষ্টাব্দে এলাহাবাদে All India Theistic Conference-এ গিয়েছিলেন শিবনাথ এই সাধনাশ্রমের কয়েকজনকে সঙ্গে নিয়ে।[২৩]

১৯১৮-১৯ খ্রীষ্টাব্দে শিবনাথ বেশি নড়াচড়া করতে অসুবিধাবোধ করতেন। ডায়েরী ১৯১৭ পর্যন্ত নিয়মিত লিখলেও, তার পরে অনিয়মিত। যখন প্রাত্যহিক নিয়মমত প্রাতঃভ্রমণে ইডেন গার্ডেন বা দূরে যেতে পারতেন না তখন হেদুয়ায় বেড়াতেন। শেষদিকে তাও পারতেন না। ক্রমে দৃষ্টিশক্তি স্মৃতিশক্তি কমে আসে। তবু কেউ চিঠি লিখলে নিজেই জবাব দিতে চেষ্টা করতেন। ১৯১৯ খ্রীষ্টাব্দেও মাঘোৎসবের সময় তিনি তাঁর প্রাণের প্রতিষ্ঠান সাধারণ ব্রাহ্মসমাজে গিয়েছিলেন।

১৯১৮ খ্রীষ্টাব্দের অক্টোবর মাসে তাঁর জ্যেষ্ঠ জামাতা বিপিনবিহারী সরকার মৃত্যুমুখে পতিত হ'লে তিনি কন্যা হেমলতাকে যে পত্র লেখেন সম্ভবত সেটাই তাঁর লেখা শেষ পত্র।[২৪] ঐ বৎসর তাঁর ইংরিজি প্রবন্ধগুলি একত্র সংকলন ক'রে Men I have seen নামে প্রকাশিত হয়।[২৫] তেমনি প্রকাশিত হয় 'আত্মচরিত'। কোনোটাই তিনি নিজে দেখাশুনা করতে পারতেন না। ফলে প্রেসের কাজ, প্রুফ দেখা ইত্যাদি প্রকাশক রামানন্দ চট্টোপাধ্যায় মশাইকেই করতে হত।

শেষদিকে তাঁর দুর্বলতা বৃদ্ধি পায়। ১৯১৯ খ্রীঃ জানুয়ারি মাসে মাঘোৎসবের

সময় সমাজমন্দিরে পড়ে গিয়ে ব্যথা পেয়েছিলেন। মে মাসে রক্ত আমাশায় এবং জ্বরে দীর্ঘদিন, প্রায় দু'মাস শয্যাশায়ী থাকেন। তারপর একটু সুস্থ হ'লেও শেষ পর্যন্ত সেপ্টেম্বর মাসের ২৮ তারিখে আবার অসুস্থ হ'য়ে পড়েন। ৩০শে সেপ্টেম্বর সকালে তাঁর মহাপ্রয়াণ। জাতিধর্মনির্বিশেষে সেদিন বহু মানুষের ভিড়; তাদের প্রিয় শাস্ত্রীমশাইকে শেষ দেখা দেখার জন্য।

১৯১৭ খ্রীষ্টাব্দের এপ্রিল মাসে কলকাতায় ইস্টারের ছুটির সময় এক বিশেষ উৎসব হয়। ঐ উৎসবের অন্যতম অঙ্গ হিসেবে ৭ এপ্রিল সব ব্রাহ্মসমাজের পক্ষ থেকে তাঁকে এক অভিনন্দন দেওয়া হয়। অনুষ্ঠানটি হয় ব্রাহ্মবালিকা শিক্ষালয় প্রাঙ্গণে। হেরম্বচন্দ্র মৈত্রের প্রস্তাবে এবং সর্বসম্মতিক্রমে কৃষ্ণগোবিন্দ (কে. জি) গুপ্ত সভাপতির আসনগ্রহণ করেন। আচার্য নবদ্বীপচন্দ্র দাস সংক্ষিপ্ত উপাসনা করার পর অধ্যাপক সুবোধচন্দ্র মহলানবিশ মফঃস্বল-সমাজ থেকে পাওয়া সহানুভূতিসূচক পত্র ও টেলিগ্রাম পাঠ করেন। মেদিনীপুর, দিনাজপুর কুমারখালি, টাঙ্গাইল, বাণীবন, বরাহনগর, রাঁচি, কাঁথি, বাঁকিপুর, বর্ধমান, বগুড়া, ময়মনসিংহ, কটক, শান্তিপুরসমাজ থেকে পত্র এবং লাহোর, সাধনাশ্রম, পাটনার রামমোহন সেমিনারি, কোকনদা ব্রাহ্মসমাজ, বোম্বাই প্রার্থনাসমাজ ও ও বরিশালসমাজ থেকে টেলিগ্রাম পাওয়া গিয়াছিল। সভাপতিমশাই শাস্ত্রী মশায়ের অপূর্ব স্বার্থত্যাগ ও মহত্ত্ব সম্বন্ধে সংক্ষিপ্ত বক্তৃতা করেন। তারপর সাধারণ ব্রাহ্মসমাজের সভাপতি সাধারণ ব্রাহ্মসমাজের পক্ষ থেকে একখানি 'অভিনন্দনবার্তা' পাঠ করেন। ব্রাহ্ম মহিলাগণের পক্ষ থেকে লিখিত ভাষণ পাঠ করেন কাদম্বিনী গঙ্গোপাধ্যায় এবং কামিনী রায়। তাছাড়া প্রবীণ ব্রাহ্ম যদুনাথ চক্রবর্তী, বরিশালের প্রতিনিধি মনোমোহন চক্রবর্তী, আদি ব্রাহ্ম-সমাজের পক্ষ থেকে সত্যেন্দ্রনাথ ঠাকুর, উৎকল ব্রাহ্মসমাজের পক্ষ থেকে বিশ্বনাথ কর এবং শ্রীনাথ দত্ত বক্তৃতার মাধ্যমে শ্রদ্ধানিবেদন করেন।[২৬]

১৯১৯ খ্রীষ্টাব্দের ৩০ সেপ্টেম্বর শিবনাথ শাস্ত্রীর পরলোকগমনের পর ব্রাহ্মসমাজে তথা সারা দেশে শোকের ছায়া নেমে আসে। দেশের নানা পত্র-পত্রিকায় প্রকাশিত হয় নানা শ্রদ্ধাঞ্জলি। Bengalee, Amrita Bazar Patrika, Modern Review, The Tribune, Sudodh Patrika প্রভৃতি ইংরাজী কাগজে এবং নায়ক, বাঙ্গালী, হিতবাদী, প্রবাসী, ভারতবর্ষ, সঞ্জীবনী, বসুমতী প্রভৃতি বাংলা কাগজে শাস্ত্রীমশাইকে শ্রদ্ধা জানানো হয়। সাধারণ

ব্রাহ্মসমাজের মুখপত্র তত্ত্বকৌমুদী এবং ইণ্ডিয়ান মেসেঞ্জার তো ছিলই। যে নববিধান-সমাজের সঙ্গে ছিল তাঁর নীতিগত বিরোধ সেই সমাজভুক্ত পত্রিকা The World and New Dispensation লেখেন: "He has gone to the rest—the hero in the cause of nation and humanity, a poet of no mean order, an enthusiastic preacher gifted with fiery eloquence, of the prinicple of simple theism and social equality and a man of high ideas, which have materialised themselves in the institutions for the education of boys and girls and took him to all length of self sacrifice, true and faithfull in all his private relations,"[২৭] ১৯১৯ খ্রীষ্টাব্দের ১২ অক্টোবর তারিখে Indian Messenger এর একটি বিশেষ শিবনাথ স্মৃতি-সংখ্যা প্রকাশিত হয়।[২৮]

সাধারণ ব্রাহ্মসমাজমন্দিরে ২রা নভেম্বর তাঁর শ্রাদ্ধানুষ্ঠান হয়। ১৯২০ সালের ২০ এপ্রিল এক 'আবেদন' পত্রের মাধ্যমে দেশবাসীর কাছে শিবনাথ শাস্ত্রীর স্মৃতিরক্ষার জন্য গঠিত কমিটির (যার সম্পাদক ছিলেন প্রাণকৃষ্ণ আচার্য এবং প্রবোধচন্দ্র মহলানবিশ) মাধ্যমে অর্থসাহায্য চাওয়া হয়। এই আবেদন-পত্রে অন্যান্যদের মধ্যে স্বাক্ষর করেন লর্ড সত্যেন্দ্রপ্রসন্ন সিংহ, কৃষ্ণকুমার মিত্র হেরম্বচন্দ্র মৈত্র, শ্রীনাথ চন্দ, হেমচন্দ্র সরকার, নীলরতন সরকার, প্রফুল্লচন্দ্র রায়, প্রসন্নকুমার রায়, কামিনী রায়, অধ্যাপক রুচিরাম সাহানী এবং এন. জি. চন্দ্রভারকর। পরবর্তীকালে প্রাপ্ত-অর্থের সাহায্য শিবনাথস্মৃতিভবন এবং শিবনাথ মেমোরিয়াল হল নির্মাণ করা হয় সাধারণ ব্রাহ্মসমাজের পাশেই।

শিবনাথ শাস্ত্রীর প্রয়াণে শ্রদ্ধানিবেদন ক'রে রবীন্দ্রনাথ ঠাকুর যে নিবন্ধ লিখেছিলেন তাতে আছে: "শিবনাথের প্রকৃতির একটি লক্ষণ বিশেষ করিয়া চোখে পড়ে; সেটি তাঁহার প্রবল মানববাৎসল্য"।[২৯] শুধু তাই নয়, তাঁর জীবনের মন্ত্র ছিল, "জ্ঞানে গভীরতা, প্রেমে বিশালতা, কর্তব্যপালনে দৃঢ়তা, চরিত্রে সংযম, মানবে প্রীতি এবং ঈশ্বরে ভক্তি।" ১৯.৭-১৯১৯ এই জীবনকাল তাঁর ঐ মন্ত্রেরই সিদ্ধির ফল।[৩০]

## সূত্র-নির্দেশ ও টীকা :

১। শিবনাথ শাস্ত্রীর 'আত্মচরিত' তাঁর মৃত্যুর মাত্র এক বৎসর আগে প্রকাশিত হ'লেও এতে ১৯০৮ পর্যন্ত ঘটনা বিবৃত আছে, অর্থাৎ শিবনাথের জীবনের শেষ এগারো বৎসরের কথা এ-তে নেই। সেই অংশের কিছু আলোচনা না থাকলে জীবন-কথা সম্পূর্ণ হয় না। তাই শিবনাথের শেষ-জীবন (১৯০৮-১৯১৯) অংশটি যুক্ত করা হল।

২। রবীন্দ্রনাথ ঠাকুর, 'শিবনাথ শাস্ত্রী', প্রবাসী, অগ্রহায়ণ, ১৩২৬।

৩। গিরিজাশঙ্কর রায়চৌধুরী, 'শিবনাথ শাস্ত্রী,' নারায়ণ, কার্তিক, ১৩২৬।

৪। হেমলতা সরকার, পণ্ডিত শিবনাথ শাস্ত্রীর জীবন-চরিত, কলকাতা, ১৩২৭, পৃঃ ২৯৬।

৫। তদেব, পৃঃ ২৯৭।

৬। তদেব, পৃঃ ২৮৩।

৭। দেবেন্দ্রমোহন বসু-প্রদত্ত তথ্য অবলম্বনে।

৮। দেবেন্দ্রমোহন বসু ও যোগানন্দ দাস-প্রদত্ত তথ্য অবলম্বনে।

৯। পুস্তিকাটি বর্তমানে দুষ্প্রাপ্য।

১০। হেমলতা সরকার, পৃঃ ২৮৫।

১১। পুস্তিকাটি সম্প্রতি সাধারণ ব্রাহ্মসমাজের পুস্তকপ্রকাশন বিভাগ থেকে পুনর্মুদ্রিত হয়েছে। মূল সংস্করণ (পৃঃ ৪৬) ১৯১০ খ্রীষ্টাব্দের ২০ অক্টোবর প্রকাশিত হয়।

১২। শিবনাথ শাস্ত্রীর ডায়েরি (অপ্রকাশিত), ২০/১০/'১৯১১।

১৩। প্রথম সংস্করণের দুই খণ্ডের ভূমিকা দ্রষ্টব্য।

১৪। হেমলতা সরকার তাঁর গ্রন্থে শিবনাথ শাস্ত্রীকে লেখা দামোদরদাস গোবর্ধন দাসের মূল পত্রগুলি প্রকাশ করেছেন, পরিশিষ্ট হিসেবে। পৃঃ ১৫-১৮।

১৫। সাধারণ ব্রাহ্মসমাজের সম্পাদককে লেখা পত্রটির জন্য দ্রষ্টব্য হেমলতা সরকার, পরিশিষ্ট, পৃঃ ১৯-২১।

১৬। শিবনাথ শাস্ত্রীর ডায়েরি, ৪/ /১৯১৬।

১৭। হেমলতা সরকার, পৃঃ ২৯১। বারিদবরণ ঘোষ তাঁর 'সাহিত্যসাধক শিবনাথ শাস্ত্রী' গ্রন্থে (সাধারণ ব্রাহ্মসমাজ, ১৩৮০) যথার্থই দেখিয়েছেন যে, এই কবিতাটির রচনাকাল ২৩/৩/১৯১৩, এবং এর পর ২৫/৫/১৯১৩ তারিখে শিবনাথ একটি কবিতা লিখেছিলেন 'গাড়ির বলদ' নামে। এই শেষজীবনের অধিকাংশ কবিতাই অপ্রকাশিত এবং একটি খাতায় রক্ষিত আছে।

১৮। প্রথম সংস্করণ (মোট পৃষ্ঠা ২২৭) ১৯১৬ খ্রীষ্টাব্দের ২১ জানুয়ারি প্রকাশিত হয়। বিধবার ছেলে শিবনাথের শেষ উপন্যাস এবং ইহা নিঃশেষিত হ'লে প্রিয়নাথ ভট্টাচার্য পিতার মূল পাণ্ডুলিপি অবলম্বনে এই উপন্যাসটির দ্বিতীয় সংস্করণ 'উমাকান্ত' নামে ১৩২৯ বঙ্গাব্দে (১৯২২) প্রকাশ করেন।

১৯। "বিধবার ছেলে নামক যে উপন্যাসটি আরম্ভ করিয়াছি তাহা শেষ করিতে হইবে" (ডায়েরি ১/৯/১৯০৩)। "বিধবার ছেলে'র যতটুকু লেখা হইয়াছে, তাহা পাঠ করি। এইখানি আর এক মাসের মধ্যে শেষ করিতে হইবে।" (ডায়েরি ২৭/১০/১৯০৩)। "বিধবার ছেলে" নামক নভেল অর্ধেক লিখিয়া রাখিয়াছি তাহা শেষ করা উচিত" (ডায়েরি ২২/৮/১৯১৩)। ইত্যাদি ইত্যাদি।

২০। প্রথম সংস্করণের আখ্যাপত্র ঐরূপ:

সাহিত্য রত্নাবলী। / শিবনাথ শাস্ত্রী এম এ. প্রণীত। / শ্রীসুরেন্দ্রমোহন দত্ত বি,এ. বি.টি, সম্পাদিত। / দত্ত এণ্ড ফ্রেণ্ডস্ / ৬৯ নং বিধানসরণী। / কলিকাতা। / ইং ১৯১৭ / মূল্য ।৶০ ছয় আনা।

এই গ্রন্থের সূচী: মহাত্মা রাজা রামমোহন রায়, পণ্ডিতবর ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর, নৈসর্গিক, আসল ও নকল, সাধুদের সাক্ষ্য, মানবচরিত্র ও প্রতিজ্ঞার বল, সক্রেটিসের মৃত্যু, মানবজীবন।

২১। সাধনাশ্রমের ইতিবৃত্ত, সাধনাশ্রম হীরকজয়ন্তী গ্রন্থমালা নং ১, ননীভূষণ দাশগুপ্ত প্রকাশিত, সাধনাশ্রম, কলকাতা, ১৯৫২, পৃঃ ১২।

২২। তদেব, পৃঃ ২১।

২৩। তদেব, পৃঃ ১১৪।

২৪। দ্রঃ, হেমলতা সরকার, পৃঃ ৩০০।

২৫। পুস্তিকাটির দ্বিতীয় সংস্করণ প্রকাশ করেছিলেন সাধারণ ব্রাহ্মসমাজ ১৯৬৬ খ্রীষ্টাব্দে। মূল সংস্করণ প্রকাশ করেছিলেন রামানন্দ চট্টোপাধ্যায়।

২৬। এইদিনের অনুষ্ঠানের বিস্তারিত প্রতিবেদন উদ্ধার ক'রে ব্যবহার করেছেন হেমলতা সরকার এবং সেইসঙ্গে সম্পূর্ণ অভিনন্দনপত্রটির জন্য দ্রষ্টব্য। হেমলতা সরকার, পরিশিষ্ট, পৃঃ ৬-১২।

২৭। The *World and the New Dispensation*, October 16, 1919.

২৮। দ্রষ্টব্য The *Indian Messenger*, Special Number, Vol 37, No 39, October 12, 1919. এই সংখ্যায় In Memoriam; Pandit Sivanath Sastri নামক সম্পাদকীয় প্রবন্ধ ছাড়া *The last Hours and the Funeral* নামক লেখাও বেরিয়েছিল। অপিচ, স্মৃতিকথা লেখেন সত্যেন্দ্রনাথ ঠাকুর, সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়, রামানন্দ চট্টোপাধ্যায় এবং ডাঃ চুনীলাল বসু।

২৯। রবীন্দ্রনাথ ঠাকুর, প্রাগুক্ত প্রবন্ধ। এ ছাড়া রবীন্দ্রনাথ ঠাকুর ইংরাজীতে Indian Messenger কাগজে (৩৭ বর্ষ, ৪০ সংখ্যা, অক্টোবর ১৯, ১৯১৯) এক ক্ষুদ্র শ্রদ্ধা-নিবন্ধ লিখেছিলেন।

৩০। শিবনাথ শাস্ত্রীর জীবন ও কার্য সম্বন্ধে অনুসন্ধিৎসু পাঠকদের আত্মজীবনীর বর্তমান সংস্করণ ছাড়াও পরিশিষ্টেযুক্ত 'শিবনাথ শাস্ত্রী সম্বন্ধে নির্বাচিত গ্রন্থ ও প্রবন্ধাদির সূচী' কাজে লাগতে পারে।

———

## ( খ ) গ্রন্থে উল্লিখিত কোনো কোনো বিষয়ের বিস্তারিত পরিচয়

### ১ প্রথম বিধবাবিবাহ, ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর ও শিবনাথ শাস্ত্রী—

পুণ্যাত্মা বিদ্যাসাগরমশাই শিবনাথের দৃষ্টিতে আদর্শস্থানীয় ছিলেন। জীবনে যে-সব মনীষীদের সংস্পর্শে এসেছেন শিবনাথ, তাঁদের মধ্যে প্রথমেই মনে পড়ে ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরের কথা, তাই তিনি লিখেছেন: "His memory is a precious legacy and I shall cherish it till death closes upon me and a part, only a small part of that legacy, I have behind for those who are coming after us." ( see, S. N. Sastri, *Men I have seen,* Calcutta, Sadharan Brahmo Samaj, 2nd. Ed, 1966, p. 19). ঐ গ্রন্থেই শিবনাথ লিখেছেন: "Things went like this when in the winter season of the year 1856 took place the first re-marriage of a Hindu widow, cele brated in the house of Babu Rajkrishna Banerjee situated in Sukea street, Calcutta. I shall never forget that day. They took me to witness the ceremony when Vidyasagar mahasaya came with his friends and the bridegroom, at the head of a large procession, the crowd of spectators was so great that there was not an inch of moving space in the whole street and many fell into the big open drains which were to be seen by the sides of the Calcutta street of those days" ( *Ibid* pp. 3-4 )

প্রথম বিধবাবিবাহ সম্বন্ধে সমসাময়িক নথিপত্রে অনেক তথ্যের সন্ধান পাওয়া যায়। ১৮৫৬ সালের ৭ই ডিসেম্বর এই বিবাহ অনুষ্ঠিত হয়েছিলো রাজকৃষ্ণ বন্দ্যোপাধ্যায়ের সুকিয়া স্ট্রীটের বাড়িতে, সেখানে উপস্থিত ছিলেন পণ্ডিত শিবনাথ শাস্ত্রী, বালক বয়সে।

উপস্থিত ছিলেন অনেকেই, যেমন কিশোরীচাঁদ মিত্র। তিনি প্রত্যক্ষদর্শীর

বিবরণ লিখেছেন তাঁর ডায়েরিতে: "৭ ডিসেম্বর, ১৮৫৬। অদ্যকারদিন আমাদের দেশের ইতিবৃত্তে নবযুগের প্রারম্ভ বলিয়া গণ্য হইবে। অদ্য রাত্রি দুই প্রহরের সময় প্রথম বিধবা-বিবাহ অনুষ্ঠিত হইল।...আমি আহারাদির পর দাদা [ প্যারীচাঁদ মিত্র ], শিবচন্দ্র দেব, গোপী ও অন্যান্য বন্ধুগণের সহিত গিয়াছিলাম। বাড়িতে অনেক লোকের সমাগম হইয়াছিল। নব্যবঙ্গের দল ত ছিলই, তদ্ব্যতীত গবর্ণমেণ্ট সংস্কৃত কলেজের কয়েকজন অধ্যাপক এবং বালি ও অন্যান্য স্থানের কয়েকজন পণ্ডিত ও বাঙ্গালার প্রাচীন সম্প্রদায়ের দুই-একজন ব্যক্তি উপস্থিত ছিলেন। সকল কার্যই নির্বিঘ্নে সম্পাদিত হইল। পুরাতন শাস্ত্র-সম্মত পদ্ধতি অনুসারেই ক্রিয়াটি আচরিত হয়। কন্যার মাতা লক্ষ্মী দেব্যা কন্যা সম্প্রদান করিলেন। যে ঘরে সম্প্রদান হয়, সে ঘরে আমি ও রামগোপাল [ ঘোষ ] মাত্র উপস্থিত ছিলাম, পরিবারস্থ ব্যক্তি ভিন্ন আর কেবল ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর ছিলেন; যাঁহার অবিশ্রান্ত উৎসাহ এবং অননুকরণীয় যুক্তিকুশলতার জন্যই এই শুভ ফল প্রধানতঃ উৎপন্ন হইয়াছে।" ( মন্মথনাথ ঘোষ, কর্মবীর কিশোরীচাঁদ মিত্র, কলকাতা, ১৯২৬, পৃ. ১০৮-১০৯)

সেদিন কলকাতায় হৈ-হৈ ব্যাপার। রাজকৃষ্ণবাবুর বাড়িতে তো বটেই, সুকিয়া স্ট্রীটে, লোকে লোকারণ্য। ভিড় সামলাতে পুলিস ডাকতে হয়েছিলো। তাতেও কি হয়! আসলে বিধবা-বিবাহ আইন পাশ হয়েছিলো ১৮৫৬ খ্রীষ্টাব্দের ২৬শে জুলাই, কিন্তু পাঁচ-মাস পর অনুষ্ঠিত হ'ল প্রথম বিধবা-বিবাহ তাই লোকের ভিড় স্বাভাবিক। ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরের প্রখ্যাত জীবনীকার এবং সাধারণ ব্রাহ্মসমাজের বিশিষ্ট সভ্য চণ্ডীচরণ বন্দ্যোপাধ্যায় তাঁর গ্রন্থে লিখেছেন যে, এত ভিড় যে বরের পাল্কি আর যেতে পারছে না, তখন নেমে দাঁড়াতে হ'ল রামগোপাল ঘোষ, হরচন্দ্র ঘোষ, শম্ভুনাথ পণ্ডিত প্রমুখ বিশিষ্ট ব্যক্তিদের। তাঁরা ভিড় সামলালেন, ফলে পাল্কি এগিয়ে যেতে পারল। ( চণ্ডীচরণ বন্দ্যোপাধ্যায়, বিদ্যাসাগর (৬ষ্ঠ সং ), পৃ. ২৬৫ )। অবিশ্যি বিদ্যাসাগরের অপর জীবনীকার শম্ভুচন্দ্র বিদ্যারত্ন লিখেছেন, "শ্রীশবাবু পাল্কিতে বিবাহ করিতে আইসেন নাই। বাবু রামগোপাল ঘোষ মহাশয়ের জুড়িগাড়ীতে আইসেন।" শম্ভুচন্দ্র বিদ্যারত্ন, ভ্রমবিলাস, কলকাতা, ১৮৯৫ পৃ: ২৬ )। যাই হোক, সেটা বড়ো কথা নয়, প্রচণ্ড ভিড় হয়েছিলো, এটাই ঘটনা।

পাত্র শ্রীশচন্দ্র বিদ্যারত্ন। ভট্টাচার্যবাড়ির ব্রাহ্মণসন্তান। পণ্ডিত রামধন তর্কবাগীশের পুত্র। নিজে সুপণ্ডিত, সংস্কৃত কলেজের সেরা ছাত্র। পেশায় পণ্ডিত। পাত্রী কালীমতী দেবী। বর্ধমানের পলাসডাঙ্গাগ্রামের ব্রহ্মানন্দ মুখোপাধ্যায়ের কন্যা। আর কালীমতীর মা লক্ষ্মীমণি দেবী, যিনি কন্যা-সম্প্রদান করেছিলেন তিনি শান্তিপুরের আনন্দচন্দ্র চট্টোপাধ্যায়ের কন্যা। এ সব তথ্য বিস্তারিত জানা যায় বিধবা-বিবাহের পরের সংখ্যা 'সম্বাদ-ভাস্কর' কাগজ থেকে। ( ৯, ১৬ ডিসেম্বর, ১৮৫৬, সংখ্যাদ্বয় দ্রষ্টব্য ) ঐ ভাস্কর কাগজের সম্পাদক গৌরীশঙ্কর তর্কবাগীশ নিজেও ছিলেন বিধবা-বিবাহের একজন সমর্থক। বিধবা-বিবাহ এমন একটা হৈ-হৈ ব্যাপার যে যাঁরা এটা সমর্থন করতেন না তারাও চুপ করে থাকতে পারলেন না। সমসাময়িক পত্রিকা 'সংবাদ-প্রভাকর' মন্তব্য করল; "গত ২৩শে অগ্রহায়ণ রবিবার বিধবার বিবাহপক্ষ ব্যক্তিবূ্যহের বিশেষ স্মরণীয় হইবেক, প্রতি বৎসর তাঁহারা ঐ দিবস পর্বাহদিবসের ন্যায় বিবেচনা করিয়া আমোদপ্রমোদ করিলেও করিতে পারেন, যেহেতু উক্ত দিবাযামিনীযোগে তাঁহারা বিবিধ প্রকার প্রতিবন্ধকতা প্রতিসংহারপূর্বক আপনাদিগের দলস্থ শ্রীযুক্ত শ্রীশচন্দ্র বিদ্যারত্নের সহিত লক্ষ্মীমণি নাম্নী কোন অবীরার বিধবা-কন্যার উদ্বাহ কার্য নির্বাহ করিয়াছেন।" ( বিহারীলাল সরকার, বিদ্যাসাগর, ৩য় সং, পৃ. ২৮৪-৮৫ ) সমসাময়িক হিন্দু প্যাট্রিয়ট কাগজে হরিশচন্দ্র মুখোপাধ্যায় ( দ্রঃ *Hindoo patriot* 11 December, 1856 ) বিধবা-বিবাহকে স্বাগত জানালেন।

কলকাতা ব্রাহ্মসমাজ তখন তত্ত্ববোধিনী সভার সঙ্গে যুক্ত। তাঁরা প্রতিটি প্রগতিশীল সামাজিক ক্রিয়াকলাপের মতোই বিধবা-বিবাহেরও সমর্থক। হিন্দু প্যাট্রিয়ট সম্পাদক হরিশচন্দ্র মুখোপাধ্যায় ছিলেন তত্ত্ববোধিনী-সভার সদস্য এবং ভবানীপুর ব্রাহ্মসমাজের উৎসাহী সদস্য। ব্রাহ্মসমাজ প্রকাশ্যভাবে সমর্থন জানালেন বিধবা-বিবাহকে, বিদ্যাসাগরকে এবং সমাজ-পরিবর্তনের সূচনাকে। ব্রাহ্মসমাজের মুখপত্র লিখলেন: "আমরা পরমাহ্লাদের সহিত জ্ঞাপন করিতেছি যে, আমাদিগের চিরবাঞ্ছিত বিধবা-বিবাহের প্রথা প্রচলিত হইতে আরম্ভ হইয়াছে। প্রথমতঃ গত ২৩ অগ্রহায়ণ রবিবাসরে দেশবিখ্যাত শ্রীযুক্ত রামধন তর্কবাগীশ মহাশয়ের পুত্র শ্রীযুক্ত শ্রীশচন্দ্র বিদ্যারত্ন ভট্টাচার্যের সহিত, পলাসডাঙ্গাগ্রামনিবাসী ভদ্রবংশোদ্ভব ব্রহ্মানন্দ মুখোপাধ্যায়ের

দশমবর্ষীয়া বিধবা-কন্যার শুভ বিবাহ সম্পন্ন হয়। ( দ্রঃ তত্ত্ববোধিনী পত্রিকা, পৌষ, ১৭৭৮ শক )।

বিস্তারিত বিবরণের জন্য দ্রষ্টব্য : ইন্দ্র মিত্র, করুণাসাগর বিদ্যাসাগর, কলকাতা, ১৯৬৯ এবং বিনয় ঘোষ, বিদ্যাসাগর ও বাঙালী সমাজ, কলকাতা, শেষ সংস্করণ, ওরিয়েন্ট লংম্যানস্, ১৯৭৪।

## ২ দ্বারকানাথ বিদ্যাভূষণ, সোমপ্রকাশ ও শিবনাথ শাস্ত্রী

বিনয় ঘোষ লিখেছেন : 'অর্থনীতি, সমাজ-সংস্কৃতি, রাজনীতি, নানাবিধ বিষয় নিয়ে সোমপ্রকাশ যে আলোচনা করেছেন, তার মধ্যে একটি বলিষ্ঠ যুক্তিবাদী উদার মনের পরিচয় পাওয়া যায়। এ রকম মন ও দৃষ্টিভঙ্গি সোমপ্রকাশের সমকালীন পত্রিকার ক্ষেত্রে খুবই দুর্বল ছিল বলা চলে। পণ্ডিত ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরের মতো মুক্তচিত্ত উদার-হৃদয় যুগপুরুষ যে সোমপ্রকাশ পত্রিকার আদি পরিকল্পক ও অন্যতম প্রতিষ্ঠাতা ছিলেন, সোমপ্রকাশের পরিচালক ও সম্পাদকেরা তার মর্যাদা অনেকটা বজায় রেখেছিলেন। উনিশ শতকের দ্বিতীয়ার্ধে শিক্ষিত বাঙ্গালীর সার্থক মুখপত্র হয়ে উঠেছিল সোমপ্রকাশ।" ( দ্রঃ, সাময়িকপত্রে বাংলার সমাজচিত্র, চতুর্থ খণ্ড, কলকাতা, ১৯৬৬, পৃঃ ৪৮ ) তাঁর মন্তব্য যথার্থ এবং এবং নিখুঁত। যেমনি কাগজটি ছিল অসাধারণ স্বতন্ত্রপ্রকৃতির, তেমনি এর সম্পাদক দ্বারকানাথ বিদ্যাভূষণও ছিলেন ভিন্নপ্রকৃতির মানুষ। এই সোমপ্রকাশ সম্পাদক দ্বারকানাথ বিদ্যাভূষণের গৃহেই জন্মগ্রহণ করেছিলেন শিবনাথ শাস্ত্রী। জন্মাবধি তাঁকে দেখেছেন শিবনাথ, তাই তাঁর প্রভাব সারাজীবন শাস্ত্রীমশাইএর উপর ছিলো। শিবনাথ স্বয়ং স্বীকারোক্তি করেছেন : Of all men, his example had the greatest influence in moulding my character in my younger days. That example is still before me and I cannot contemplate it without being chastened and elevated ( *Men I have seen*, p. 39 )

প্রথম বর্ষ প্রথম সংখ্যা সোমপ্রকাশের শেষে মুদ্রিত আছে একটি লাইন— "এই পত্র প্রতি সোমবার চাঁপাতলা এমহর্স্ট ষ্ট্রীট সিদ্ধেশ্বর চন্দ্রের লেন ১নং

বাটী বাঙ্গালা-যন্ত্রে শ্রীগোবিন্দচন্দ্র ভট্টাচার্য কর্তৃক প্রকাশিত হয়।" পরে যখন এই কাগজ স্থানান্তরিত (১৮৬২ খ্রীষ্টাব্দ) তখন প্রতি সংখ্যার শেষে লেখা থাকত: "এই পত্র কলিকাতার দক্ষিণ-পূর্ব মাতলা রেলওযের সোনারপুর স্টেশনের দক্ষিণ চাংড়িপোতাগ্রামে শ্রীযুক্ত দ্বারকানাথ বিদ্যাভূষণের বাটীতে প্রতি সোমবার প্রাতে প্রকাশিত হয়।" প্রথম বর্ষ প্রথম সংখ্যা সম্বন্ধে মন্তব্য করা হয়: The *Shome Prokash* was first projected by Pundit Eswar Chunder Vidyasaghar, and we believe the first number was written by him." (The *Hindoo Patriot*, 9 January. 1865).

এই সোমপ্রকাশ কাগজ, তাঁর সম্পাদক শিবনাথের মামা পণ্ডিত দ্বারকানাথ বিদ্যাভূষণের সঙ্গে শিবনাথ শাস্ত্রীর যোগ ও শিবনাথের মানসিকতা-গঠনে তাদের প্রভাব নিয়ে আলোচনা প্রয়োজন। মনীষী বিপিনচন্দ্র পাল অত্যন্ত সঙ্গতভাবেই লিখেছেন যে, "Somprakash was, however, a professedly political newspaper and it had always been absolutely outspoken in its criticism of public policies and measures. And Sivanath had been trained by his uncle as a Bengali writer. ...Vidyabhusan exerted very considerable influence in the making of Sivanath's mind and character." (See, Bipin Chandra Pal *Memoirs of My Life and Times*, Calcutta, 1939 pp 306-307).

উদারতা, তেজস্বী মনোভাব, অন্যায়ের বিরুদ্ধে প্রতিবাদ ইত্যাদি গুণাবলী শিবনাথ অনেকাংশে লাভ করেছিলেন তাঁর মাতুল পণ্ডিত দ্বারকানাথ বিদ্যাভূষণের কাছ থেকে। দ্বারকানাথ বিদ্যাভূষণ সম্বন্ধে শিবনাথ তাঁর 'রামতনু লাহিড়ী ও তৎকালীন বঙ্গসমাজ' গ্রন্থে যা লিখেছেন, তার থেকে অংশবিশেষ উদ্ধার করি:

"কলিকাতার দক্ষিণ-পূর্ব পাঁচ ক্রোশ ব্যবধানে, চাঙ্গড়িপোতাগ্রামে, দাক্ষিণাত্য বৈদিক ব্রাহ্মণকুলে দ্বারকানাথের জন্ম হয়। তাঁহার জন্মকাল বৈশাখ মাস, ১২৮০ সাল। তাঁহার পিতার নাম হরচন্দ্র ন্যায়রত্ন। ন্যায়রত্ন-মহাশয় কলিকাতা হাতিবাগানের সুপ্রসিদ্ধ কাশীনাথ তর্কালঙ্কারের ছাত্র।...

দ্বারকানাথ তদানীন্তন প্রথানুসারে গুরুমহাশয়ের পাঠশালে কিছুদিন পাঠ করিয়াই স্বগ্রামস্থ একজন আত্মীয়ের চতুষ্পাঠীতে সংস্কৃত পড়িতে আরম্ভ করেন। ১৮৩২ সালের প্রারম্ভে তাঁহার পিতা তাঁহাকে টোল হইতে লইয়া কলিকাতা সংস্কৃত কলেজে ভর্তি করিয়া দেন। ১৮৩২ সাল হইতে ১৮৪৫ সাল পর্যন্ত তিনি প্রশংসিত ও পুরস্কৃত হইয়া সংস্কৃত কালেজে যাপন করেন। কালেজ হইতে উত্তীর্ণ হইয়া ঐ কালেজের লাইব্রেরিয়ানের পদপ্রাপ্ত হন। তৎপরে ১৮৪৫ সালে ব্যাকরণের অধ্যাপকের পদে নিযুক্ত হন। ক্রমে ক্রমে পদোন্নতি ও বেতনের উন্নতি হইয়া ১৮৭৩ সালের জুলাই মাসে কর্ম হইতে অবসৃত হন। ইহার পরে তিনি ১৮৮৭ সাল পর্যন্ত জীবিত ছিলেন, কিন্তু ১৮৭৩ সাল হইতেই তাঁহার স্বাস্থ্যভঙ্গ হয়। দারুণ বহুমূত্ররোগ ধরে। শ্রম করা তাঁহার অভ্যাস ছিল; নিষ্কর্মা বসিয়া থাকিতে পারিতেন না; বসিয়া থাকাকে ঘৃণা করিতেন, সুতরাং খাটিতে খাটিতে শরীর একেবারে ভাঙ্গিয়া পড়িল। তদবস্থাতে ১৮৮৬ সালে স্বাস্থ্যলাভের আশায় মধ্যপ্রদেশের রেওয়ারাজ্যের অন্তর্গত সাতনানামক স্থানে গিয়া বাস করিলেন। সেইখানেই ঐ সালের ২২ আগষ্ট তাঁহার দেহান্ত হইল।" অন্যত্র লিখছেন—

"১৮৫৮ সালে সোমপ্রকাশ প্রথম প্রকাশিত হইল। দ্বারকানাথ সম্পাদকতাভার ও তাঁহার যন্ত্রমুদ্রাঙ্কনের ব্যয়ভার গ্রহণ করিলেন। বিদ্যাসাগরমহাশয় প্রভৃতি কতিপয় বন্ধু লেখকশ্রেণীগণ্য হইলেন।"... "রাত্রি ১১টার সময় শয়ন করিতে যাইবার পূর্বে দেখিয়াছি, তিনি কার্যে মগ্ন আছেন, রাত্রি ৪টার সময় উঠিয়া দেখিয়াছি তিনি কার্যে মগ্ন আছেন।"..."দেখিতে দেখিতে সোমপ্রকাশের প্রভাব চারিদিকে বিস্তৃত হইয়া পড়িল। প্রভাকর ও ভাস্কর প্রভৃতি বঙ্গসমাজের নৈতিক বায়ুকে দূষিত করিয়া দিয়াছিল, সোমপ্রকাশের প্রভাবে তাহা দিন দিন বিশুদ্ধ হইতে লাগিল।"

সামনে এই ধরণের এক দৃষ্টান্ত দেখে তরুণ শিবনাথ সহজেই তাঁকে আদর্শ হিসেবে গ্রহণ করেছিলেন। দ্বারকানাথ বিদ্যাভূষণ এবং সোমপ্রকাশ কাগজ একদিকে যেমন তাঁর মানসিকতাগঠনে সহায়ক হয়েছিল, তেমনি এই কাগজের সঙ্গেও তিনি যুক্ত হ'য়ে পড়েন। ১৮৭০ খ্রীষ্টাব্দে দ্বারকানাথ বিদ্যভূষণ সাময়িকভাবে কাশী গেলে শিবনাথ 'সোমপ্রকাশ' সম্পাদনা করেন।

তিনি লিখেছেন 'আত্মচরিত'-এ—"আমি মাতুলের সাহায্যের জন্ম হরিনাভিতে গেলাম। গিয়া মাতুলের সোমপ্রকাশের সম্পাদক, স্কুলের সম্পাদক ও হেড্‌মাষ্টার হইয়া বসিলাম।" ( বর্তমান সং, পৃ. ১৬৯ )।

১লা পৌষ, ১২৮০ সংখ্যা হইতে শিবনাথ শাস্ত্রী 'সোমপ্রকাশ' সম্পাদনা শুরু করেন, এইরূপ অনুমিত হয়। ( দ্রঃ বারিদবরণ ঘোষ, সাহিত্যসাধক শিবনাথ শাস্ত্রী, কলকাতা, ১৯৭৩, পৃঃ ২৫৬-৫৭ )। এর আগে ভারতসংস্কার সভার সুরাপান-নিবারণী বিভাগের পক্ষ থেকে প্রকাশিত 'মদ না গরল' পত্রিকায় শিবনাথের সম্পাদনায় হাতেখড়ি হ'লেও এই 'সোমপ্রকাশ' তিনি যতদিন সম্পাদনা করেন ( সাত মাস ), তার মধ্যে তিনি পরিণত সাংবাদিকে রূপান্তরিত হন। এতে তিনি সম্পাদক এবং পর্যালোচক এবং প্রচণ্ড পরিশ্রমী। 'আত্মচরিত' বইতেই লিখছেন—'স্মরণ আছে যে, সোমপ্রকাশের প্রতিনিধিরূপে হরিনাভি হইতে অভিনয় দেখিতে কলিকাতায় আসিতাম" বা 'আমি শনিবার হরিনাভি যাইতাম, রবিবার সোমপ্রকাশসম্পাদনা করিতাম, সোমবার ভবানীপুরে ফিরিয়া আসিতাম।' কিংবা 'সোমপ্রকাশে এক ফর্মা ইংরাজীসংযোগ করিয়া ইহার উন্নতিসাধান করিবার চেষ্টা করিতে লাগিলাম।'

সোমপ্রকাশ-কাগজে শিবনাথ শাস্ত্রীর লেখা সম্পাদকীয় প্রবন্ধগুলিতে ১৮৭৩-৭৩ সালের সমাজসংস্কারক, জলন্ত দেশপ্রেমী, ব্রাহ্মযুবক শিবনাথের মনের পরিচয় পাওয়া যায়। ৮ই পৌষ ১২৮০ সংখ্যা থেকে ১২ শ্রাবণ ১২৮২ পর্যন্ত এই লেখাগুলির মধ্যে কয়েকটি উল্লেখ করি—'সিবিল সার্ভিস হইতে বহিষ্কৃত' প্রবন্ধে তিনি সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়কে সিবিল সার্ভিস থেকে বহিষ্কার করার তীব্র প্রতিবাদ করেন ( ৫ জ্যৈষ্ঠ, ১২৮১ )। 'ইংরাজীশিক্ষায় ভারতবর্ষের প্রকৃত উপকার কি হইল?" প্রবন্ধটি বিশেষ তাৎপর্যপূর্ণ ( ১২ জ্যৈষ্ঠ ১২৮১ )। তাঁর তেজস্বিতার নির্দশন 'আদালতে উৎকোচগ্রহণের প্রতিবাদ' লেখাটি ( ২রা আষাঢ়, ১২৮১ ) ইত্যাদি।

সুতরাং ব্যক্তিগত মানসিকতা বা চরিত্রগঠনে যেমন, তাঁর সাহিত্য ও সাংবাদিকজীবনেও দ্বারকানাথ বিদ্যাভূষণের প্রভাব প্রভূত এ কথা নিঃসন্দেহে বলা যায়।

৩ ভবানীপুর ব্রাহ্মসমাজ (পৃঃ ১২)

বর্তমানে কলকাতার ভবানীপুর অঞ্চলে দুইটি ব্রাহ্মসমাজ আছে। যেটি বর্তমানে বিশেষ পরিচিত এবং কর্মচঞ্চল, সেটি—ব্রাহ্মসম্মিলন সমাজ (১/এ, রাজেন্দ্র রোড, কলিকাতা-২০)—কিন্তু এটি অপেক্ষাকৃত নবীন। শিবনাথ যে ভবানীপুর ব্রাহ্মসমাজের কথা বলেছেন তা বর্তমানে 'আদি ব্রাহ্মসমাজ' রূপে (৭১ নং পদ্মপুকুর রোড) পরিচিত।

এই সমাজ প্রতিষ্ঠিত হয় ১৮৫২ খ্রীষ্টাব্দে। এটি প্রতিষ্ঠার সামান্য ইতিহাস আলোচনা প্রয়োজন। ১৮৫২ খ্রীষ্টাব্দের ২১ শে জুন ভবানীপুরের কতিপয় ভদ্রলোক কলকাতা 'তত্ত্ববোধিনী সভার' অনুকরণে—"জ্ঞানপ্রকাশিকা সভা" নামে এক সভা স্থাপন করেন। এই ভদ্রলোকদের মধ্যে ছিলেন হরিশচন্দ্র মুখোপাধ্যায়, কাশীশ্বর মিত্র, শম্ভুনাথ পণ্ডিত, চন্দ্রনাথ চট্টোপাধ্যায় প্রমুখ। মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুর, শিতিকণ্ঠ মল্লিক, বেচারাম চট্টোপাধ্যায় প্রভৃতির এর সঙ্গে যোগ ছিল। এটি ক্রমে ভবানীপুর ব্রাহ্মসমাজে পরিণত হয়। এই সমাজ জ্ঞানপ্রকাশিকা সভার স্থাপনের দিনটিই (১৭৭৪ শক, ৯ আষাঢ়—১৮৫২ খ্রীষ্টাব্দে, ২১ জুন) স্বীয় প্রতিষ্ঠাদিবস বলে মনে করেন। ১৮৫৩ খ্রীষ্টাব্দে প্রথম বাৎসরিক উৎসবের সময় জ্ঞানপ্রকাশিকা সভা এবং ভবানীপুর ব্রাহ্মসমাজ এক হ'য়ে যায়। এর প্রথম সম্পাদক ছিলেন হিন্দু প্যাট্রিয়ট সম্পাদক হরিশচন্দ্র মুখোপাধ্যায়, সভাপতি বিচারপতি শম্ভুনাথ পণ্ডিত এবং সহ-সভাপতি কলকাতা হাইকোর্টের আইনজীবী অন্নদাপ্রসাদ বন্দ্যোপাধ্যায়। কাশীশ্বর মিত্র সরকারের বিচার বিভাগে কাজ করতেন, তিনি দেবেন্দ্রনাথের বিশেষ বন্ধু এবং এই সমাজের অন্যতম কর্ণধার ছিলেন। পরে এই সমাজের সভ্যগণই 'সত্যজ্ঞানসঞ্চারিণী সভা' নামে এক সভা স্থাপন করেন, এখানে বিভিন্ন বিষয়ে পাঠ এবং আলোচনা হ'ত। এখানেই হরিশচন্দ্র মুখোপাধ্যায় কতিপয় ধর্মবিষয়ক প্রবন্ধ পাঠ করেছিলেন যা পরে মুদ্রিত হয়। হরিশচন্দ্রের মৃত্যুর পর (১৮৬১) শ্রীনাথ বন্দ্যোপাধ্যায় সম্পাদক হন। দেবেন্দ্রনাথ ঠাকুর

(দ্রঃ 'শতাব্দীর স্মৃতি', ভবানীপুর ব্রাহ্মসমাজ হইতে প্রকাশিত, কলিকাতা, ১৯৫২ এবং Sivanath Sastri, *History of the Brahmo Samaj*, 2nd Ed. 1974, pp. 378-387.)

এই সমাজে প্রায়ই উপদেশ দিতেন এবং এখানে ১৮৬২ খ্রীষ্টাব্দে যুবক কেশবচন্দ্র সেন Destiny of Human Life শীর্ষক বক্তৃতা দেন। এর পর অযোধ্যানাথ পাকড়াশী প্রায়ই আচার্যের কাজ করতেন। বিচারপতি রমেশচন্দ্র মিত্রও এর সঙ্গে সক্রিয়ভাবে যুক্ত ছিলেন। ১৮৬৮ খ্রীষ্টাব্দের পর ভবানীপুর ব্রাহ্মসমাজ আদি ব্রাহ্মসমাজভুক্ত হয়, কারণ আদি ব্রাহ্মসমাজের নেতৃবৃন্দের সহযোগে কতিপয় সংস্কারপন্থী এবং প্রগতিশীল হিন্দু ভদ্রলোকেরাও এই সমাজে যুক্ত ছিলেন। ভারতবর্ষীয় ব্রাহ্মসমাজের লোকেরা ১৮৭৪ নাগাদ সাউথ সুবার্বন ব্রাহ্মসমাজ করবার চেষ্টা করেন, কিন্তু তা বিশেষ সফল হয়নি। শেষ পর্যন্ত বহু বছর পর ১৮৯২ নাগাদ সাধারণ ব্রাহ্মসমাজের "কলিকাতা উপাসক-মণ্ডলী"-র উদ্যোগে আদি, নববিধান এবং সাধারণ এই তিন সমাজ মিলে এক যৌথ সমাজ গড়ার কথা ভাবা হতে থাকে এবং কয়েক বছর চেষ্টার পর ডাঃ প্রসন্নকুমার রায়, চিত্তরঞ্জন দাস, দুর্গামোহন দাস, শিবনাথ শাস্ত্রী প্রমুখের উৎসাহে ব্রাহ্মসম্মিলন সমাজ প্রতিষ্ঠিত হয়. আদিযুগে যার প্রাণপুরুষ ছিলেন অন্ততঃ চারজন চণ্ডীচরণ সেন, কেদারনাথ রায়, রামব্রহ্ম সান্ন্যাল এবং অম্বিকাচরণ সেন।

## ৪ শিবনাথের গ্রামে ব্রাহ্ম আন্দোলন (পৃঃ ৭৩)

এই বিষয়ে উমেশচন্দ্র দত্ত তাঁর আত্মজীবনীতে (গ্রন্থাকারে অপ্রকাশিত কিন্তু উমেশচন্দ্র দত্ত, স্মৃতি-শ্রদ্ধাঞ্জলি পুস্তকে সংকলিত। পুস্তকটি ৩৯ নং এণ্টনীবাগান লেন থেকে অমিয়কুমার দত্ত কর্তৃক প্রকাশিত। কলকাতা ১৯৪১।) লিখেছেন অনেক কথা, তার থেকে কিছু কিছু উদ্ধার করি।

"কলিকাতা হইতে আমাদের বাসগ্রাম মজিলপুর ১৪/১৫ ক্রোশ দূর।… আমরা ১৮৫২/৫৩ সালে আমাদের গ্রামস্থ হার্ডিঞ্জ বঙ্গ-বিদ্যালয়ের ছাত্র। উচ্চতম শ্রেণীতে "বাহ্যবস্তুর সহিত মানবপ্রকৃতির সম্বন্ধবিচার"—পুস্তক পাঠ করি। গ্রামের জ্ঞানী ও বিদ্যোৎসাহী বলিয়া প্রসিদ্ধ বাবু ব্রজমোহন দত্ত মহাশয়ের বাটীতে আমি তাঁহার প্রণীত পুস্তকাদি নকল করি।…এই বাবুর জ্যেষ্ঠ পুত্র শিবকৃষ্ণবাবু ভবানীপুরে থাকিয়া বিভাশিক্ষা করিতেন।…তিনি তত্ত্ববোধিনীর নিয়মিত পাঠক ছিলেন, ভবানীপুর ব্রাহ্মসমাজের সহিত তাহার যোগ ছিল এবং সকল সাধু বিষয়ে তাঁহার উৎসাহ দেখা যাইত। তিনি…পরে

আমাদিগকে লইয়া তত্ত্ববোধিনী সভার অনুকরণে এক সভা সংগঠন করেন। তিনি তাহার সম্পাদক, আমি সহকারী সম্পাদক।...এই সভার আলোচনার ফলে মাদক-সেবন ও আমিষভোজন পরিত্যাগ, স্ত্রীশিক্ষার প্রচার, বাল্যবিবাহ নিরূপন ও বিধবা-বিবাহের সহায়তাবিধান ইত্যাদি বিষয়ের সংস্কার সভ্যগণের মনে বদ্ধমূল হইল। প্রথম দুইটি অনেকে কার্যেতে পরিণত করিলেন। এই সঙ্গে একেশ্বরের উপাসনাতেও অনেকের অনুরাগ হইল।"

"জমিদারসন্তান হরিদাসবাবু ভবানীপুরে থাকিয়া হিন্দু কলেজে পড়িতেন এবং ভবানীপুর ব্রাহ্মসমাজেও যাতায়াত করিতেন। তিনি দেশে থাকিলে কখনো কখনো তাঁহার উদ্যানবাটীতে উপাসনা হইত।...তিনি প্রাত্যহিক উপাসনাপুস্তক অবলম্বনে প্রতিদিন উপাসনা করিতে শিখাইতেন এবং ব্রাহ্মধর্মের উপদেশও দিতেন। একদিন তাঁহার মনে হইল দেশের সকল লোককে আহ্বান করিয়া আমাদের সভায় এক উৎসব করা যাউক।...দেশের প্রধান প্রধান লোক সমাগত হইল।...কিন্তু পরদিন প্রচার হইল ছোকরারা জুটিয়া ব্রাহ্মসমাজ করিয়াছে, তাহাদিগকে সমাজচ্যুত করিতে হইবে। গ্রামে মহা হলুস্থুল। জমিদারদের নেতৃত্ব লইয়া ভদ্রলোকদিগকে ডাকিয়া সকলকে প্রতিজ্ঞাবদ্ধ করাইলেন—এ সভাতে যাহার সন্তান হউক, যাইলেই তাহাকে পরিত্যাগ করিতে হইবে। শিবকৃষ্ণবাবুর উপর সকলের অধিক ক্রোধ ও বিরাগ। ইহার ফল এই হইল, কয়েকটি যুবক গোপনে গোপনে শিবকৃষ্ণবাবুর সহিত ঘনিষ্ঠভাবে মিশিয়া ব্রাহ্মধর্মের অনুশীলন করিতে প্রবৃত্ত হইল।"

এর পর কিভাবে জয়নগর-মজিলপুর অঞ্চলে নানা বাধা-প্রতিকূলতার মধ্যে দিয়ে ব্রাহ্ম-আন্দোলন সমাজ-সংস্কার এবং ধর্ম সংস্কারের অগ্রসর হয়েছে তার কিছু বিবরণও উক্ত গ্রন্থে আছে।

### ৫ 'নির্বাসিতের বিলাপ' ( পৃ.৮৭ )

শিবনাথ শাস্ত্রীর প্রথম কাব্যগ্রন্থ 'নির্বাসিতের বিলাপ' ১৮৬৮ খ্রীষ্টাব্দে প্রকাশিত। প্রথম সংস্করণের আখ্যাপত্র এইরূপ :

নির্বাসিতের বিলাপ। / শ্রীশিবনাথ ভট্টাচার্য কর্তৃক প্রণীত। /Calcutta : Das and Sons, No. 45. Muden Bural's Lane, Wellington Street, 1868.

এটি একটি উৎকৃষ্ট 'খণ্ডকাব্য'। খণ্ডকাব্য কথাটি হেমলতা সরকার ব্যবহার করেছেন এবং ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় এবং বারিদবরণ ঘোষ উভয়েই মেনে নিয়েছেন। গ্রন্থাকারে প্রকাশিত হওয়ার আগে এটি অংশতঃ সোমপ্রকাশ পত্রিকায় প্রকাশিত হয়েছিল। (দ্রঃ বর্তমান সংস্করণে 'শিবনাথ শাস্ত্রীর রচনাপঞ্জী')।

সাহিত্য-সমালোচক বারিদবরণ ঘোষ তাঁর 'সাহিত্যসাধক শিবনাথ শাস্ত্রী' (সাধারণ ব্রাহ্মসমাজ কলকাতা, ১৯৭৩) গ্রন্থে 'নির্বাসিতের বিলাপ' সম্বন্ধে উপযুক্ত আলোচনা করেছেন। আমরা সেই সুলিখিত গ্রন্থটি থেকে কিছু সারাংশ সংকলন করি—

কাব্যটি চারটি কাণ্ডে বিভক্ত। সেগুলি যথাক্রমে

প্রথম কাণ্ড—আন্দামানের সমুদ্রতট। কাল—গোধূলি।

দ্বিতীয় কাণ্ড—আন্দামানস্থ এক কুটীর; সময়—সন্ধ্যা।

তৃতীয় কাণ্ড—কুটীর; স্বপ্নদর্শন; তৃতীয় প্রহর রজনী।

চতুর্থ কাণ্ড—কুটীর; স্বপ্নদর্শন, সময়—উষা।

শিবনাথ যে যুগে এই কাব্যটি রচনা করেন, সেই সময়ে আখ্যানকাব্য রচনার চর্চা অব্যাহত ছিল এবং আখ্যানকাব্যের একটি আদর্শ প্রতিষ্ঠিত হয়েছিল মধুসূদন, হেমচন্দ্র, রঙ্গলাল প্রভৃতি কবিগানের কাব্যচর্চার ফলে। তবু এর মধ্যে তখনকার কবিদের নকলনবিশী ছিল না। কাব্যটির বৈশিষ্ট্য এর লিরিকাল ভাব, এর কল্পনা-সর্বস্বতা ও রূপক-বর্ণিতা। নির্বাসিতের বিলাপ সমিল অমিত্রাক্ষর ছন্দে লিখিত। নির্বাসিতের বিলাপে আখ্যান থাকলেও পূর্ববর্তী আখ্যান-রচয়িতাগণের আখ্যান-কাব্যগুলি থেকে স্বতন্ত্র ছিল।

মনোমোহন ঘোষ তাঁর বাংলা সাহিত্য (১৩৬৬) গ্রন্থে লিখেছেন যে "নির্বাসিতের বিলাপ তাঁহার প্রথম কাব্য হইলেও অকৃত্রিম আন্তরিকতাগুণে উহা প্রাণবান্ হইয়া উঠিয়াছে।" (পৃ. ৪১৪)। এই কাব্যপ্রসঙ্গে রমেশচন্দ্র দত্ত বলছেন—'Nirbasiter Bilap is a work of great merit, feeling and pathos' (দ্রঃ চিত্তরঞ্জন বন্দ্যোপাধ্যায়, 'শিবনাথ শাস্ত্রী', দেশ, সাহিত্য সংখ্যা, ১৩৭৩)। শিবনাথ শাস্ত্রীকে একজন 'অসাধারণ সম্পদশালী সাহিত্যিক ও সুরসিক কবি" বলে চিহ্নিত করেছেন বিপিনচন্দ্র পাল 'চরিত্র-

কথা'য় ( পৃ. ১৬৪ )—নির্বাসিতের বিলাপ পাঠ করে সে-কথা মেনে না নিয়ে উপায় নেই।

আরো বিশদ আলোচনার জন্য বারিদবরণ ঘোষ. 'সাহিত্যে সাধক শিবনাথ শাস্ত্রী ' দ্রষ্টব্য।

## ৬ ব্রাহ্মসমাজে বৈষ্ণব তরঙ্গ ( পৃ. ১২৮ )

ভারতবর্ষীয় ব্রাহ্মসমাজ যখন আদি ব্রাহ্মসমাজ থেকে আলাদা হ'য়ে ব্রাহ্ম আন্দোলনের প্রধান ধারক ও বাহক হয়ে উঠলো, সেই ১৮৬৭ খ্রীষ্টাব্দ থেকে তারা শুরু ক'রে দেয় জোরদার প্রচার। ধর্মপ্রচারের এই ব্যাপক কর্মসূচী ব্রাহ্ম-আন্দোলনের ইতিহাসে আগে দেখা যায়নি। বলা বাহুল্য, এই কর্মকাণ্ডের প্রধান প্রাণপুরুষ ছিলেন কেশবচন্দ্র সেন। এই প্রচারকর্মে ব্রাহ্ম-আন্দোলনের ঢেউ ভারতের নানা প্রান্তে ছড়িয়ে পড়ে, ব্রাহ্মসমাজ সত্যি সত্যি 'ভারতবর্ষীয়' হ'য়ে ওঠে, কিন্তু এই প্রচারকগণের প্রচারের ও তাদের অনুগত শিষ্যদের ভক্তির প্লাবনে কিছু অভিনব জিনিস ব্রাহ্মসমাজে এসে ঢোকে যার মধ্যে প্রথম উল্লেখযোগ্য বৈষ্ণব তরঙ্গ। এরই ফলে ব্রহ্মসংগীতের ধারায় যুক্ত হয় সংকীর্তন। প্রতাপচন্দ্র মজুমদার লিখেছেন: A new epoch dawned upon the Brahmo Samaj by the introduction of this Brahmo *Samkirtan.* It meant the opening up of a new world of spiritual relationship with the most popular of the recent prophets of India, the apostle of Bhakti, mamely Chaitanya" (*The Life and Teachings of Keshub Chunder Sen, p.* 122 )। এই সংকীর্তনের তথা ভক্তির তরঙ্গে সাধারণ মানুষ যেমন অধিকতর আকৃষ্ট হয়, আন্দোলন গণ-মুখী হয়, তেমনি রামমোহনের যুক্তিবাদী ধর্মের থেকে তা পিছিয়ে আসে।

বৈষ্ণব বংশের সন্তান কেশব এবং সেই সময়কার উদ্যমী ও অত্যুৎসাহী ব্রাহ্ম বিজয়কৃষ্ণ গোস্বামী ( যিনি স্বয়ং চৈতন্য-সুহৃৎ অদ্বৈত-প্রভুর বংশীয় ) এই বৈষ্ণবোচিত ভক্তিধর্মে নেতৃত্ব দেন। এই সংকীর্তন ও ভক্তিধর্মে ছাড়িয়ে যায় কতকগুলি মূল প্রশ্ন, যা তাদের আদি সমাজ থেকে আলাদা করেছিল। যেমন সমাজের প্রশাসন কিভাবে এবং কার হাতে থাকবে? এক ব্যক্তির বদলে দলীয় নেতৃত্ব কিভাবে সাংগঠনিক ভার নেবে?

ব্রাহ্মসমাজে বৈষ্ণব ভাব ঢোকায় কলকাতার সমাজে চাঞ্চল্যের সৃষ্টি হয় কতোটা তা শিবনাথ শাস্ত্রী নিজেই অন্যত্র লিখেছেন: "It caused a sensation in Calcutta society. The Anti-Brahmo Journals came down upon it, as an imitation of the contemptible Vaishnavas and predicted the wreck of the whole movement in no distant time. The Adi Brahmo Samaj people condemned it as a degradation of Brahmoism from its high pedestal of dignity and as an exposure of it to popular contempt." *History of the Brahmo Samaj.* 2nd. Ed, pp. 141-42 ).

আদি ব্রাহ্মসমাজ আপত্তি জানিয়েছিল কারণ ভক্তিধর্মের মিশ্রণের ফলে ব্রাহ্মদের ধর্মাচরণেও অনেক পরিবর্তন দেখা যেতে লাগল।

১৮৬৭ সালের ভারতবর্ষীয় ব্রাহ্মসমাজের প্রথম বৎসর পূর্তি উৎসবে ( ৯ অগ্রহায়ণ, ১৭৮৯ শক ) সমস্ত দিন পবিত্র ব্রহ্মোপাসনার সঙ্গে আরাধনা, প্রার্থনা, সংকীর্তনাদি চলে। আবার ১৮৬৮ খ্রীষ্টাব্দের ২৪ জানুয়ারী ভারতবর্ষীয় ব্রাহ্মমন্দিরের ভিত্তিপ্রস্তরস্থাপনের দিন পতাকা হাতে নগর-সংকীর্তনে বের হয়। এই পতাকাগুলিতে 'ব্রহ্মকৃপাহি কেবলম্' 'একমেবাদ্বিতীয়ম', 'সত্যমেব জয়তে' ইত্যাদি লেখা আর গাওয়া হ'ল চিরঞ্জীব শর্মার বিখ্যাত সেই সংকীর্তন 'এত দিনে দুঃখের নিশি হল অবসান। নগরে উঠিল ব্রহ্মনাম।' এই গানে বলা হল—

নরনারী সাধারণের সমান অধিকার
যার আছে ভক্তি পাবে মুক্তি নাহি জাত-বিচার।

লক্ষ্যণীয় যে জাতিভেদপ্রথা না মানা বা নর-নারীর সমান অধিকার প্রতিষ্ঠা যেমন প্রগতিশীল চিন্তাধারার প্রতীক তেমনি ভক্তিই ঈশ্বরকে পাওয়া তথা মুক্তি ( বা মোক্ষের ) একমাত্র পথ বলা প্রগতিবিরোধী, এমনকি রামমোহন চিন্তারও বিরোধী। ভক্তি নিশ্চয়ই প্রয়োজন ছিল, কিন্তু একমাত্র যুক্তি-বিবর্জিত ভক্তিধর্ম কি ব্রাহ্মধর্ম ? এই প্রশ্নই তুললেন আদি ব্রাহ্মসমাজ।

তা ছাড়া ভক্তির পথে এল আবেগ এবং ক্রমে ব্যক্তিপূজা যার অন্য নাম অন্ধভক্তি। রাজনারায়ণ বসু আদি ব্রাহ্মসমাজের নেতা। তিনি লিখলেন:

Our religion is not a religion of frenzy, like that of Bouls or the Chaitanya Vaishnavas of this country or the howling Dervishes of Constantinople. Religious madness is not surely the highest religious state which man can attain.." ( *Brahmic Questions of the Day Answered*, Allahabad, 1869 p 22 ).

**৭ ব্রাহ্মসমাজে 'নরপূজার আন্দোলন'** (পৃ: ১৩২)

ব্রাহ্মসমাজে ভক্তির প্লাবন এবং বৈষ্ণবোচিত সংকীর্তনের ঢেউ প্রবেশ করার ফলে ব্রাহ্ম-আন্দোলনের গতি হ'ল দ্রুতগামী। গতিবাদের একটা বড় সূত্র হ'ল যে, প্রত্যেক ক্রিয়ারই একটা প্রতিক্রিয়া ঘটে। পরিবর্তন-কামী এবং পরিবর্তন-বিরোধীদের সংঘর্ষের মধ্য দিয়ে প্রগতি এগিয়ে চলে। এটা কারও দোষ বা গুণের অভিব্যক্তি নয়, সাধারণ ক্রিয়া-প্রতিক্রিয়ার ব্যাপার। আদি ব্রাহ্মসমাজ থেকে বিচ্ছিন্ন হ'য়ে ভারতবর্ষীয় ব্রাহ্মসমাজও এই ক্রিয়া-প্রতিক্রিয়ার দ্বন্দ্ব থেকে মুক্ত হতে পারেনি।

ভারতবর্ষীয় ব্রাহ্মসমাজ প্রতিষ্ঠিত হওয়ার বছরখানেক পর থেকেই কেশব-বিরোধী আন্দোলনের সূত্রপাত হয়। ব্রাহ্মসমাজে এই আন্দোলন 'নরপূজার আন্দোলন' নামে পরিচিত। কখনো কখনো এই আন্দোলনকে মুঙ্গের আন্দোলন নামেও বলা হয়ে থাকে।

কেশবচন্দ্র সেন তাঁর পরিবার এবং প্রচারকদলসহ ১৮৬৮ খ্রীষ্টাব্দে দীর্ঘদিন বিহারপ্রদেশের মুঙ্গেরে ছিলেন। উদ্দেশ্য ধর্মপ্রচার। তিনি প্রথমে ভাগলপুর যান, সেখান থেকে মুঙ্গের, যেখানে তাঁর আগেই অঘোরনাথ গুপ্ত গিয়েছিলেন। মুঙ্গের থেকে কেশবচন্দ্র বোম্বাই যান প্রার্থনাসমাজের উৎসবে ত্রৈলোক্যনাথ সান্যালকে সঙ্গে ক'রে। ফিরতি পথে জব্বলপুর এবং এলাহাবাদ হ'য়ে তিনি এপ্রিল মাসের দ্বিতীয় সপ্তাহে মুঙ্গের ফিরে আসেন। ১৯শে এপ্রিল সেখানে একদিন-ব্যাপী উৎসব হয়। ঐ সময় রেলওয়ে অফিসে কর্মরত বহু বাঙালী কেরাণীবাবুরা মুঙ্গেরে বাস করতেন। তাঁদের অনেকেই কেশবচন্দ্র সেনসহ অন্যান্য প্রচারকদের আকুল প্রার্থনা ও ভক্তিগদগদ উপাসনায় ব্যাকুল হ'য়ে ধর্ম-প্রবণ হ'য়ে ওঠেন। কিন্তু অস্বাভাবিক ভবে অনেকেই তাঁদের

দুর্নীতি পরিত্যাগ ক'রে পাপবোধে বিচলিত হন এবং কেশবচন্দ্র সেনের পায়ে এসে লুটিয়ে পড়েন। কেশবচন্দ্র কিছুদিন বাঁকিপুর ঘুরে আবার মুঙ্গের আসেন, যেখানে ২৩ মে এবং ৭ জুন আবার দিন-ব্যাপী উৎসব হয়, কিন্তু দেখা দেয় এক সমস্যা—ক্রমে প্রচার হ'তে থাকে যে, ভক্তির আতিশয্যে বহু শরণার্থী প্রচারকদের পায়ে ধরে পুজো দিচ্ছেন যা 'নরপূজা'র পর্যায়ে পড়ে। কলকাতার ব্রাহ্মসম্প্রদায় এ-বিষয়ে প্রথম প্রথম বিশেষ অবহিত ছিলেন না; কিন্তু অবস্থা চরমে ওঠে যখন কেশবচন্দ্র সেন সদলবলে সিমলা, বেনারস, লক্ষ্ণৌ হ'য়ে অক্টোবর (১৮৬৮) মাসে মুঙ্গের ফিরে আসেন। নরপূজা চূড়ান্ত আকার নেয়।

যিনি কেশবচন্দ্রের গোঁড়া সমর্থক, সেই কেশব-জীবনীকার প্রতাপচন্দ্র মজুমদার লিখেছেন—"They (the followers) professed uncommon reverence for him (Mr. Sen). They prostrated and abased themselves before him most utterly; they began to talk of him in extravagant phraseology such as "Lord", "Master" and "Saviour", so that all this soon provoked comment. It was just like the time of the advent of one of the great ancient prophets like *Sakyamuni* or *Chaitanya* and Keshub was openly alluded to as such. Some professed to have seen supernatural sights concerning him; some connected him with Jesus, as the elder and younger sons of the Father". (Vide, P. C. Mozoomdar, *The life and Teachings of Keshub Chunder Sen*, 1931, Navavidhan Trust Editron, p. 124). শিবনাথ শাস্ত্রী লিখেছেন: "Men ran mad, as it were, in their spiritual agony, not knowing what they said and did. Public services began to be disturbed by the cries, sobs and lamentations of penitent sinners" (*History of the Brahmo Samaj*, 2nd Ed, 1974, p. 144).

গণ্ডোগোল পাকিয়ে ওঠে যখন সক্রিয় ব্রাহ্মনেতা বিজয়কৃষ্ণ গোস্বামী এবং যদুনাথ চক্রবর্তী বিরক্ত হ'য়ে কলকাতায় ফিরে আসেন এবং রটিয়ে দেন

যে, "ব্রাহ্মেরা কেশববাবুকে প্রভু, প্রভু ত্রাণকর্তা, প্রভৃতি বলিয়া সম্বোধন করিতেছেন, তাঁহার চরণে ধরিয়া পরিত্রাণের জন্য প্রার্থনা করিতেছেন।" তাদের প্রতিবাদ বিভিন্ন পত্র-পত্রিকায় প্রকাশিত হয়। শিবনাথ লিখেছেন, "The non-Brahmo Press of Bengal, which was not at all favourably disposed towards the Brahmo Cause, at once took up the cry of "man-worship in the Brahmo Samaj", and began to pour abuse on Mr. Sen and his followers; to which Mr. Sen made no reply and maintanied throughout a dignified silence". ( পূর্বোক্ত গ্রন্থ, পৃ ১৪৬-১৪৭ )।

শুধু অ-ব্রাহ্ম কাগজগুলিতেই নয়, আদি ব্রাহ্ম-সমাজের মতাবলম্বী কাগজ তত্ত্ববোধিনী পত্রিকা এবং ন্যাশানাল পেপারে ব্রাহ্মসমাজে নরপূজার আন্দোলন নিয়ে তীব্র সমালোচনা বেরুতে লাগল। প্রসঙ্গতঃ কিছু তথ্য আলোচনা করা প্রয়োজন। আদি ব্রাহ্ম-সমাজের তৎকালীন সভাপতি মনস্বী রাজনারায়ণ বসু তখন উত্তরপ্রদেশে ছিলেন। তাঁর সামনে এক অনুষ্ঠানে প্রতাপচন্দ্র মজুমদারের পদদ্বয় ধরে প্রার্থনা হ'তে দেখে তিনি বিচলিত হন। ক্রমে ঈশ্বোরপাসনা ব্যতিরেকে মানুষকে মানুষের কাছে পরিত্রাতারূপে প্রার্থনা করতে শুনে রাজনারায়ণ অদ্বিতীয় ব্রহ্ম-উপাসক ব্রাহ্মসমাজের মধ্যে নরপূজা তথা অবতারবাদের আশঙ্কায় প্রতিবাদ করতে মনস্থ করলেন। লিখলেন এক পুস্তিকা—*Brahmic Advice; Caution and Help* এবং সেটি ১৮৬৯ খ্রীঃ এলাহাবাদ থেকে প্রকাশিত হয়। ঐ পুস্তিকায় রাজনারায়ণ বললেন: "Brahmos should not regard the religious preachers as infallible and as having no defects in them. Some of them have never been heard in their lives to mark any mistake in what their teacher says or any defect in his character, but are invariably found to be full of blind admiration for him. *He who believes that his teacher is not subject to mistake or has no defects in him is an idolator of the worst description.*"

বলা বাহুল্য রাজনারায়ণের বক্তব্য যথেষ্ট যুক্তিগ্রাহ্য, কিন্তু ভারতবর্ষীয় ব্রাহ্মসমাজের মুখপত্র 'ধর্মতত্ত্ব' পত্রিকায় প্রথমদিকে এই পরিত্রাতা মনুষ্য

ব্যাপারটিকে অযৌক্তিকভাবে সমর্থন করা হয়। "মনুষ্যপূজা" শীর্ষক এক প্রবন্ধে মনুষ্যপূজাকে সমালোচনা করেও বলা হয় যে, "মনুষ্যকে আমরা অপূর্ণ স্বীকার করি, যাঁহাদিগকে আমরা গুরু বলিয়া শ্রদ্ধা করি তাঁহারা জ্ঞান, ধর্মে যতই সমুন্নত হউন না কেন, তাঁহারা অপূর্ণ, পরিত্রাণ করিবার ক্ষমতা তাঁহাদিগের নাই, থাকিতেও পারে না, সুতরাং তাঁহাদিগকে ব্রহ্মপদারূঢ় করিয়া মুক্তিদাতা জ্ঞানকরতঃ পরিত্রাণের জন্য তাঁহাদিগের নিকট প্রার্থনা করা ব্রাহ্মধর্মবিরুদ্ধ, কিন্তু মনুষ্য অপূর্ণ হইলেও এবং কোন কোন বিষয়ে তাহার ত্রুটি থাকিলেও পরিত্রাণবিষয়ে সহায় হইতে পারে।" (ধর্মতত্ত্ব, ১০ সংখ্যা, ১৬ জ্যৈষ্ঠ, ১৭৯১ শক)।

'ধর্মতত্ত্ব' পত্রিকার ২য় ভাগ, ১১ সংখ্যা, ১লা আষাঢ়, ১৭৯১ শক সংখ্যায় "শ্রদ্ধাপদ শ্রীযুক্ত ধর্মতত্ত্ব সম্পাদক মহাশয় সমীপে" এক পত্র লেখেন যদুনাথ চক্রবর্তী এবং সেটি প্রকাশিত হয়। তাঁর যে উত্তর ঐ সংখ্যাতেই দিয়েছিলেন ধর্মতত্ত্ব-সম্পাদক, তা কিন্তু তীব্র শ্লেষাত্মক, কোথাও কোথাও ব্যক্তিগত আক্রমণ, কিন্তু ততখানি যুক্তিবাদী নয়। যাই হোক, শেষ পর্যন্ত তার পরের সংখ্যাতে সম্পাদকের কাছে প্রেরিত বিজয়কৃষ্ণ গোস্বামীর এক পত্রে সমালোচনার সুর অনেক নরম দেখা যায়। বিজয়কৃষ্ণ লিখছেন: "ভক্তিভাজন কেশববাবুর প্রতি আমি কখনোই দোষারোপ করি নাই। অপর ভ্রাতারা তাঁহার সম্মানার্থ যেরূপ ব্যবহার করুন না কেন, তিনি তজ্জন্য দায়ী নহেন। তিনি সেরূপ সম্মানের অভিলাষী নহেন, তজ্জন্য কাহাকেও অনুরোধ করেন নাই, বরং ইহা যে তাঁহার অভিপ্রেত নহে, তাহা অনেকবার বলিয়াছেন। তিনি স্পষ্টরূপে তৎকালে ঐরূপ সম্মানপ্রকাশে নিষেধ করেন নাই, তাঁহার কেবল এইটুকু ত্রুটি আমি দেখিয়াছিলাম, এতদ্ব্যতীত বর্তমান আন্দোলনে তাঁহার অণুমাত্র অপরাধ নাই, ইহা আমি নিশ্চিতরূপে বলিতে পারি।" (ধর্মতত্ত্ব, ২য় ভাগ, ১২ সংখ্যা, ১৬ আষাঢ়, ১৭৯১ শক। এই সংখ্যায় 'ব্রাহ্মদিগের প্রতি নিবেদন' এ ব্রাহ্মসমাজের মধ্যে ঐক্যের উপর জোর দেওয়া হয়। শেষ পর্যন্ত মুখ খুললেন কেশবচন্দ্র সেন। ঠাকুরদাস সেনকে লেখা তাঁর চিঠি—'ভক্তিবিরোধীদিগের আপত্তিখণ্ডন'—নামে ধর্মতত্ত্ব পত্রিকায় প্রকাশিত হয় (২য় ভাগ, ১৪ সংখ্যা, ১৬ শ্রাবণ, ১৭৯১ শক) এতে কেশব স্পষ্ট করে লিখেন—"পরিত্রাণ করিবার ক্ষমতা ঈশ্বর ভিন্ন আর কাহারও নাই।"

ধীরে ধীরে আন্দোলনকারীরা ব্রাহ্মসমাজে ফিরে আসেন এবং নরপূজার আন্দোলনও স্তিমিত হ'য়ে আসে, যদিও যদুনাথ চক্রবর্তীপ্রমুখ কয়েকজন বিক্ষুব্ধ ছিলেন।

প্রতাপচন্দ্র মজুমদার তাঁর কেশবজীবনীতে স্পষ্ট ক'রে লিখেছেন যে, এই মুঙ্গেরের ঘটনা তাঁর জীবনে গভীর রেখাপাত করে। এবং এই সময় থেকেই ব্রাহ্মসমাজে কেশব-ভক্ত এবং কেশব-বিরোধী দুটি দলের সৃষ্টি হয় এবং "Of these two parties Keshub unreservedly preferred and trusted the former," (পূর্বোক্ত গ্রন্থ, পৃঃ ১২৮)।

এই নরপূজা-আন্দোলন নিয়ে আলোচনা করতে গিয়েই শিবনাথ শাস্ত্রী কেশবচন্দ্রের সঙ্গে বিশেষভাবে ও ব্যক্তিগতভাবে পরিচিত হন।

## ৮ আনন্দবাদী দল (পৃ. ১৪০)

ভারতবর্ষীয় ব্রাহ্মসমাজ-প্রতিষ্ঠার দু'এক বছরের মধ্যেই ব্রাহ্মসমাজের 'উন্নতিশীল' দলের কয়েকটি আন্দোলন হয়, যা ক্রিয়া-প্রক্রিয়ার ব্যাপার হ'তে পারে কিংবা এই সব আভ্যন্তরীণ স্ব-বিরোধ থেকে মুক্ত হ'তে পারেনি ব্রাহ্ম-আন্দোলন। 'ব্রাহ্মসমাজে বৈষ্ণব তরঙ্গ' (পরিশিষ্ট ৬) হওয়ার ফলে যেমন 'নরপূজার আন্দোলন' (পরিশিষ্ট ৭) হওয়ার পথ প্রশস্ত করেছিল তেমনি ব্রাহ্মসমাজে খ্রীষ্টধর্মের অতিরিক্ত প্রভাব ব্রাহ্মসমাজের মূল আদর্শকে কিছুটা দুর্বল অথচ প্রসারিত করেছিল, যার ফলে সৃষ্টি হয়েছিল এই আনন্দবাদী দলের। নরপূজার আন্দোলনও যে কারণে সুরু হয়, তার জন্যও খ্রীষ্টধর্মের প্রভাব অনেকখানি।

শিবনাথ আত্মচরিতে লিখেছেন: ১৮৬৬ সালে কেশববাবু Jesus Christ, Asia and Europe [ প্রকৃতপক্ষে বক্তৃতাটির নাম Jesus Christ : Europe and Asia। এটি কেশবচন্দ্রের *Lectures in India* গ্রন্থের অন্তর্গত হয়। কেশব সেন বক্তৃতাটি দেন কলকাতা মেডিকেল কলেজ হলে মে মাসের ৫ তারিখে। ] নামে সুপ্রসিদ্ধ বক্তৃতা করেন; তাহাতে গবর্ণর-জেনারেল লর্ড লরেন্স তাঁহার প্রতি প্রীত হন এবং তাঁহার সঙ্গে কেশববাবুর বন্ধুতাসম্বন্ধ স্থাপিত হয়। [ শুধু তাই নয়, একদিকে সরকার ব্রাহ্মসমাজকে কাজে লাগাবার চেষ্টা সুরু করে, অন্যদিকে খৃষ্টান মিশনারীগণ আশা করতে থাকেন

যে, কেশবচন্দ্র হয়তো খ্রীষ্টধর্ম অবলম্বন করবেন। ফলে ব্রাহ্মসমাজে জটিলতার সৃষ্টি হয়।] ক্রমে কেশববাবুর লোকদিগের যীশু খ্রীষ্টের প্রতি অতিরিক্ত ঝোঁক হইয়া পড়ে।·· বাইবেলপাঠ ও খ্রীষ্টীয় মিশনারীদিগের সহিত মিশামিশি কয়েক বৎসর পূর্ব হইতেই চলিতেছিল; এখন সেই ভাবটা কিছুটা প্রবল হয়। ইহার ফলস্বরূপ খ্রীষ্টীয় ধর্মভাব যে অনুতাপ ও প্রার্থনা, তাহা উন্নতিশীল দলকে প্রবলরূপে অধিকার করে; পাপবোধ নব্য ব্রাহ্মদের সকলের অন্তরে প্রবল হইয়া উঠে; অনুতাপব্যঞ্জক সঙ্গীতাদি রচিত হইতে থাকে।" (বর্তমান সংস্করণ, পৃ. ১৪০)।

মেডিকেল কলেজ হলে ঐ বক্তৃতাটি দেবার পর সেপ্টেম্বর মাসের ২৮ তারিখে কেশবচন্দ্র সেন টাউন হলে এক বক্তৃতা দেন—'Great Man' শীর্ষক। এখানেও কেশবচন্দ্রের খ্রীষ্টপ্রীতি ফুটে ওঠে। ক্রমে মেতে ওঠেন শিষ্যরা—"The leader's sentiment towards Christ were promptly responded to by the devoted body of followers who had already attached themselves to him." (Sastri, *History of the Brahmo Samaj*, 2nd. ed, 1974, p. 131). কিন্তু তারা খ্রীষ্টের ঐতিহাসিক ভূমিকার চেয়ে আধ্যাত্মিক এবং অলৌকিক ভূমিকাকে বড়ো করে দেখতে লাগলেন—"In fact, at this time their feelings towards Christ were half mystical and half historical." (*Ibid*, p. 132).

খ্রীষ্টধর্মের কাছ থেকে প্রেরণা নেওয়ার ফলে ব্রাহ্মধর্মে দু'টি নূতন জিনিসের আবির্ভাব ঘটে (১) এক মানুষের অন্তরে পাপ-বোধ এবং (২) তাঁর প্রতিকার হিসেবে ঈশ্বরের কাছে আকুল হৃদয়ে প্রার্থনা। ব্রাহ্মগণ এই সময় যে তাদের নিজেদের জীবনের পাপের জন্য ঈশ্বরের কাছে প্রার্থনার জন্য উৎসুক হলেন, সেটি রামমোহন রায় থেকে দেবেন্দ্রনাথ ঠাকুর পর্যন্ত ব্রাহ্ম-আন্দোলনের ধারার সঙ্গে ঠিক সঙ্গতিপূর্ণ নয়। ঠিক এই কথাই বলতে চাইলেন আনন্দবাদী দলেরা। যদি আমি সৎ থাকি এবং জীবনে অন্যায় না করে থাকি, তা হলে শুধু শুধু পাপবোধ থাকবে কেন? এ-প্রশ্নও তাঁরা তুললেন। বলা বাহুল্য এর কোনো সদুত্তর নেই। এর প্রভাবে পড়েই খ্রীষ্টানগণ যেন ত্রাণকর্তা যীশুর শরণ নেন, তা হলে ব্রাহ্মগণেরও কেশবের

শরণ নিতে হয় ; যা থেকে 'নরপূজা' পর্যন্ত ব্যাপারটি এগিয়ে যেতে পারে। ১৮৬৮ খ্রীষ্টাব্দে তাই ঘটেছিল মুঙ্গেরে।

## ৯ দ্বারকানাথ গঙ্গোপাধ্যায় ও অবলাবান্ধব ( পৃঃ ১৪৬ )

দ্বারকানাথ গঙ্গোপাধ্যায় মাত্র চুয়ান্ন বছর বেঁচেছিলেন ( ১৮৪৪-৯৮ ) কিন্তু তার মধ্যে কর্মবীর হিসেবে যে পরিচয় তিনি বাংলার সামাজিক ইতিহাসে রেখে গেছেন তা অতুলনীয়। বিশেষতঃ নারী-মুক্তি-আন্দোলনের একজন নিরলস অক্লান্ত কর্মীরূপে তাঁকে বাঙালীসমাজ বিস্মৃত হবে না। তাঁর সুযোগ্য পুত্র সাংবাদিক ও দেশকর্মী প্রভাতচন্দ্র গঙ্গোপাধ্যায় রচিত ও সাধারণ ব্রাহ্মসমাজ প্রকাশিত 'বাংলার নারী জাগরণ' গ্রন্থে এবং যোগানন্দ দাস রচিত 'রামমোহন ও ব্রাহ্ম-আন্দোলন' গ্রন্থে ( সাধারণ ব্রাহ্মসমাজ, কলকাতা, ১৩৫৩ ) তাঁর কর্মবীর রূপের পরিচয় পাওয়া যাবে। তা ছাড়া সম্প্রতি প্রকাশিত অমর দত্ত প্রণীত 'আসামে চা-কুলী আন্দোলন ও দ্বারকানাথ' গ্রন্থে ( প্রকাশিকা সান্ত্বনা দত্ত, কলকাতা, ১৯৭৮ ) লাঞ্ছিত ও নিপীড়িত মানুষের বন্ধুরূপে দ্বারকানাথ গঙ্গোপাধ্যায়ের কথা ব্যক্ত হয়েছে। এ ছাড়া নারায়ণ দত্ত লিখিত কয়েকটি সুলিখিত প্রবন্ধ 'অমৃত' পত্রিকায় প্রকাশিত হয়েছিল।

প্রভাতচন্দ্র গঙ্গোপাধ্যায় এবং যোগানন্দ দাস দু'জনের কাছেই জেনেছিলাম যে, দ্বারকানাথ গঙ্গোপাধ্যায়ের কোনো পূর্ণাঙ্গ জীবনী নেই। সাহিত্য-সাধক চরিতমালায় ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় সংক্ষিপ্ত পরিচিতিসহ তাঁর সাহিত্য-জীবন আলোচনা করেছেন ( সা. স. চ. নং ৮০, ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়, দ্বারকানাথ গঙ্গোপাধ্যায়, বঙ্গীয় সাহিত্য পরিষৎ, কলকাতা, ১৩৫৭ )। তবে দ্বারকানাথ রচিত 'সুরুচির কুটীর' উপন্যাসটির ১৯০০ খ্রীষ্টাব্দের সংস্করণে "দ্বারকানাথ গঙ্গোপাধ্যায়ের সংক্ষিপ্ত জীবনী" ছিল। ব্রজেন্দ্রনাথ ? চিহ্ন দিয়ে এটি কৃষ্ণকুমার মিত্ররচিত বললেও, প্রভাতচন্দ্র গঙ্গোপাধ্যায় এবং যোগানন্দ দাস উভয়ের ধারণা ছিল এটি শিবনাথ শাস্ত্রীর লেখা। যাই হোক, বর্তমানে আমরা দ্বারকানাথের জীবনের সংক্ষিপ্ত পরিচয় দিয়ে, 'অবলাবান্ধব' পত্রিকা ও নারীমুক্তি বিষয়েই আলোচনা সীমাবদ্ধ রাখব।

দ্বারকানাথ গঙ্গোপাধ্যায়ের জন্ম ২০ এপ্রিল ১৮৪৪। ঢাকা জেলার

বিক্রমপুর পরগণার মাগুরখণ্ডগ্রামে। পিতা কৃষ্ণপ্রাণ গঙ্গোপাধ্যায়, মাতা উদয়তারা দেবী। দ্বারকানাথ প্রথমে গ্রাম্য পাঠশালায় শিক্ষালাভ করেন। তাঁকে পিতার কাছে ফরিদপুরে পাঠানো হয়, কিন্তু তিনি ঢাকা ফিরে আসেন এবং কালীপাড়া স্কুলে ভর্তি হন। এই স্কুলে ছাত্রথাকাকালীন তিনি অক্ষয়কুমার দত্তের 'ধর্মনীতি', 'চারুপাঠ', 'বাহ্য বস্তুর সহিত মানবপ্রকৃতির সম্বন্ধবিচার' প্রভৃতি গ্রন্থপাঠ ক'রে বিশেষভাবে প্রভাবান্বিত হন। বাল্য-বিবাহ ও বহুবিবাহরোধ, অসবর্ণ ও বিধবা-বিবাহ-প্রবর্তন প্রভৃতি বিষয়ে তাঁর আগ্রহ জন্মে এবং তিনি সমাজ সংস্কারে মনোনিবেশ করেন। তাঁর লেখাপড়া বেশীদূর না হ'লেও তিনি প্রথম-জীবনে নানাস্থানে শিক্ষকতা করেন। ১৮৬৯ খ্রীষ্টাব্দের মে মাসে নারীজাতির মুক্তিসাধনায় তাঁর আকাঙ্খিত 'অবলাবান্ধব' প্রকাশিত হয়। ক্রমে তাঁর নাম হয় অবলাবান্ধব দ্বারকানাথ। ১৮৭০-এ তিনি কলকাতায় আসেন। ঢাকা থাকতেই তিনি ব্রাহ্মসমাজের প্রতি অনুরাগী ছিলেন, কলকাতায় এসে ঘনিষ্ঠভাবে ব্রাহ্ম মণ্ডলী-ভুক্ত হন। ভারতবর্ষীয় ব্রাহ্মসমাজে তাকে ঘিরেই গড়ে উঠেছিল স্ত্রী-স্বাধীনতার দল। সাধারণ ব্রাহ্মসমাজের তিনি ছিলেন অন্যতম প্রতিষ্ঠাতা। ভারতের প্রথম অন্যতম মহিলা গ্রাজুয়েট কাদম্বিনী বসু তাঁর স্ত্রী। ১৮৯৮ খ্রীষ্টাব্দে তাঁর মৃত্যু হয়। 'অবলাবান্ধব' ১৮৬৯ খ্রীষ্টাব্দে ২২ মে (১২৭৬ বঙ্গাব্দের ১০ জ্যৈষ্ঠ) প্রথম প্রকাশিত হয়। কিছুদিনের মধ্যেই এই কাগজের কথা কলকাতায় এসে পৌঁছল এবং শিবনাথ শাস্ত্রীর কাছে 'হীরো' হ'য়ে উঠলেন। শিবনাথ লিখেছেন: "১৮৬৯ সালে······তিনি 'অবলাবান্ধব' নামে এক সাপ্তাহিক পত্র বাহির করিলেন। কাগজখানি ঢাকা হইতে প্রকাশিত হইতে লাগিল। এবং সুপ্রসিদ্ধ ডেপুটী ম্যাজিষ্ট্রেট ও ঢাকা ব্রাহ্মসমাজের অগ্রগণ্য সভ্য অভয়কুমার দাস মহাশয়ের পুত্র প্রাণকুমার দাস প্রভৃতি কতিপয় উৎসাহী যুবক তাঁহার সহায় হইলেন। প্রাণকুমার দাস একবার কলকাতায় আসিয়া আমাদের কয়েকজনকে 'অবলাবান্ধবে' মধ্যে মধ্যে লিখিবার জন্য প্রতিজ্ঞাবদ্ধ করিয়া গেলেন। আমরা 'অবলাবান্ধব' পড়িয়া অবাক হইতে লাগিলাম। কোন দূরবর্তী গ্রাম হইতে এ কোন ব্যক্তি নারীজাতির শিক্ষা ও উন্নতি সম্বন্ধে এরূপ উদার মত ব্যক্ত করিতেছেন। ক্রমে গাঙ্গুলি ভায়া তাঁর কলিকাতাবাসী প্রবন্ধ লেখক বন্ধুদিগকে দেখিবার জন্য একবারসহরে আসিলেন।

আমরা আমাদের হীরেকে দেখিয়া লইলাম।" (দ্রঃ, রামতনু লাহিড়ী ও তৎকালীন বঙ্গসমাজ, নিউ এজ সংস্করণ, কলকাতা, ১৯৫৭, পৃঃ ৩০৪)।

প্রথম সংখ্যা প্রকাশিত হবার পর কলকাতায় 'সংবাদ প্রভাকর' এই খবর দেয়—"অবলাবান্ধব। একখানি পাক্ষিক পত্র। গত ১০ই জ্যৈষ্ঠ অবধি ঢাকা সুলভ যন্ত্র হইতে প্রকাশিত হইতেছে। বার্ষিক অগ্রিম মূল্য ডাক মাশুল সমেত ৪ টাকা। শ্রীযুক্ত দ্বারকানাথ গঙ্গোপাধ্যায় ইহার প্রকাশক। সংসারে স্ত্রীলোকের উপযোগিতা ও স্ত্রীশিক্ষার আলোচনা করাই এতৎ পত্রের উদ্দেশ্য।" (১৯ জ্যৈষ্ঠ, ১২৭৬)

১ম বর্ষ ১ম সংখ্যায় 'অবলাবান্ধব' কাগজে দ্বারকানাথ এই পত্রিকার কি ভাবে জন্ম হ'ল, কি উদ্দেশ্য ইত্যাদি বিস্তারিত জানিয়েছেন। যেমন, "এক্ষণে যে যে বিষয়ে প্রধান লক্ষ্য রাখিয়া অবলাবান্ধব প্রচারিত হইল, তাহার উল্লেখ করা আবশ্যক। যাহাতে বঙ্গীয় স্ত্রীসমাজের অবস্থা ক্রমশঃ উন্নত হয়, তাহাদিগের জ্ঞান ও ধর্মের বৃদ্ধি হয়, আত্মকর্তব্যনির্ধারণের ক্ষমতা জন্মে, সামাজিক ও পারিবারিক সুখের বৃদ্ধি হয়, সমাজ ও পরিবারমধ্যে তাহাদিগের ঈশ্বরানুমোদিত যে সকল প্রকৃত অধিকার আছে, তাহা অব্যাহতরূপে প্রতিষ্ঠিত হয়, তাহাদিগের দুর্নীতি দূর হইয়া সুনীতি সংস্থাপিত হয়, আত্মার প্রকৃত উন্নতি হয় এবং বিদ্যাবিষয়ে সবিশেষ অনুরাগ জন্মে, তাহার নিয়ত চেষ্টাই আলোচনা করিবার জন্য অবলাবান্ধবের জন্ম হইল।"

দ্বারকানাথ স্বয়ং 'নববার্ষিকী' গ্রন্থে লিখেছেন যে, "১৮৬৯ অব্দের মে মাসে অবলাবান্ধব নামক আর একখানি পত্র ঢাকা হইতে প্রকাশিত হইতে আরম্ভ হয়। এক বৎসরান্তর কলিকাতায় উঠিয়া আইসে এবং পাঁচ বৎসরকাল প্রকাশিত হইয়া অর্থাভাবে ইহার প্রচার রহিত হয়। এই পত্রের লেখকেরা স্ত্রী-স্বাধীনতার পক্ষপাতী এবং স্ত্রী-পুরুষের শিক্ষাগত অপ্রমাণিত পার্থক্য-রক্ষার বিরোধী ছিলেন।" পরে একবার ১৮৭৯ খ্রী, আবার 'অবলাবান্ধব' প্রকাশ করার চেষ্টা ক'রেও সফল হননি দ্বারকানাথ গঙ্গোপাধ্যায়। (অবশ্য 'সমালোচক' এবং 'সঞ্জীবনী' পত্রিকা তিনি সম্পাদনা করেছিলেন।) "না জাগিলে সব ভারত-ললনা, এ ভারত আর জাগে না জাগে না"—তাঁর লেখা ব্রহ্মসঙ্গীতে যেন তাঁর প্রাণের কথা, আজীবন কর্মের মূলসূত্র উচ্চারিত হয়েছে।

১০. 'মহাপাপ বাল্যবিবাহ', 'নবকান্ত চট্টোপাধ্যায় ও পূর্ববঙ্গে ব্রাহ্ম-আন্দোলন' (পৃ. ১৪৬)

শিবনাথ শাস্ত্রী লিখেছেন : "তখন ঢাকা সমাজসংস্কারের প্রধান ক্ষেত্র হইয়া উঠিয়াছিল। এই সময়ে 'মহাপাপ বাল্যবিবাহ' নামে এক পত্রিকা ঢাকা হইতে বাহির হয় ; তাহাতে সেখানকার যুবকদলের উপরে আমাদের অতিশয় শ্রদ্ধা জন্মে"। (আত্মচরিত, বর্তমান সংস্করণ, পৃ. ১৪৬)।

এই পত্রিকাটি—'মহাপাপ বাল্যবিবাহ', সম্পাদনা করতেন পূর্ববঙ্গের বিখ্যাত সমাজ-সংস্কারক নবকান্ত চট্টোপাধ্যায়। এই বিষয়ে বঙ্কুবিহারী কর তাঁর "পূর্ব-বাঙ্গালা ব্রাহ্মসমাজের ইতিবৃত্ত" গ্রন্থে যে সামান্ত তথ্য দিয়েছেন, তা এই—

## বাল্যবিবাহনিবারণ ও সমাজ-সংস্কার

বাং ১২৭৯ সনের ১৪ই ফাল্গুন ডাঃ নিশিকান্ত চট্টোপাধ্যায় পূর্ববঙ্গ রঙ্গভূমিতে বাল্যবিবাহবিষয়ে একটি বক্তৃতাদান করেন। ঢাকা কলেজের সোমনাথ মুখোপাধ্যায় উহাতে সভাপতি মনোনীত হন। ঐ দিনই বাল্য-বিবাহনিবারণী সভার প্রতিষ্ঠা হয়। এবং নবকান্তবাবু সম্পাদক মনোনীত হন। "১৮ বৎসরের পূর্বে বিবাহ করিব না" অনেক যুবক এইরূপ প্রতিজ্ঞা-পত্রে স্বাক্ষর করিয়া উহার সভ্যশ্রেণীভুক্ত হন। এই সভা হইতে বাং ১২৮০ সনে "মহাপাপ বাল্যবিবাহ" নামে একখানি পত্রিকা প্রকাশিত হয় এবং নবকান্তবাবু তাহারও সম্পাদক মনোনীত হন। এই পত্রিকা দুই বৎসর চলিয়া বন্ধ হইয়া যায়। দেশের নানাপ্রকার সামাজিক সংস্কারে ব্রাহ্মগণই একসময় অগ্রণী ছিলেন এবং ঢাকার ব্রাহ্মসমাজের এই সকল দৃষ্টান্ত তাহারই পরিচায়ক।" (বঙ্কুবিহারী কর, পূর্ব বাঙ্গালা ব্রাহ্মসমাজের ইতিবৃত্ত, পূর্ব-বাঙ্গালা ব্রাহ্মসমাজের পক্ষে সম্পাদক হেমন্তকুমার ঘোষ কর্তৃক প্রকাশিত এবং ব্রাহ্মমিশন প্রেসে ২১১, কর্ণওয়ালিস স্ট্রীট, কলিকাতা-৬, দেবেন্দ্রনাথ বাগ কর্তৃক মুদ্রিত, ১৯৫১, পৃ. ১০৪)

শিবনাথ শাস্ত্রী স্বয়ং অন্যত্র লিখেছেন : "Maharshi Debendranath Tagore once more visited Dacca in 1873 and occupied the Samaj pulpit on one occasion. His utterance inspired the

Samaj members with new zeal and that zeal soon found in the younger men an outlet in a novel way. A party of young men under the leadership of Nabakanta Chatterjee entered in 1873 into a new and characteristic undertaking. They formed among themselves something like a league or covenant to fight against child-marriage and began to publish a monthly journal called *Mahapap Balyabibaha* or "The great sin of child-marriage." Nishikanta Chatterjee and Sitalakanta Chatterjee, the two younger brothers of Nabakanta, aided by some others, were chief actors in this warfare. In their journal, they began to portray in impassioned language all the physical, social and moral evils of child-marriage and to publish startling statistics of marriages between boys and girls of tender age such as two or three years. As its consequences, a decided change in the opinions of men become visible within a short time. ( vide *The History of the Brahmo Samaj*, 2nd Ed, Calcutta, 1974, p. 402 ) শিবনাথ শাস্ত্রী আত্মচরিতে যে যুবকদলের কথা বলেছেন বা History of the Brahmo Samaj-এ যাদের Party of Young men বলেছেন, সেই দলে কে বা কারা ছিলেন ? কি ভাবে তাদের দল গড়ে উঠল ?- নবকান্ত-নিশিকান্ত-শীতলাকান্ত এই কর্ম-কুশল ভাইরা কারা ? এই সব প্রশ্নের উত্তর দেওয়া হ'ল শ্রীগৌতম নিয়োগী-প্রণীত 'নবকান্ত চট্টোপাধ্যায় ও পূর্ববঙ্গে ব্রাহ্ম-আন্দোলন' ( বর্তমানে-অপ্রকাশিত ) গ্রন্থ থেকে প্রাসঙ্গিক তথ্যাদিসহ—

১। এই দলে ছিলেন নবকান্ত চট্টোপাধ্যায়, নিশিকান্ত চট্টোপাধ্যায়, শীতলাকান্ত চট্টোপাধ্যায়, ভগবানচন্দ্র মুখোপাধ্যায়, রজনীকান্ত ঘোষ, বরদানাথ হালদার, সারদাকান্ত হালদার, রজনীনাথ রায়, প্রাণকুমার দাস, কালীচরণ চট্টোপাধ্যায়, আনন্দচন্দ্র সেন, জালালুদ্দিন মিঞা, অম্বিকাচরণ সেন, বঙ্গচন্দ্র রায়, বিহারীকান্ত চন্দ, কালীনারায়ণ রায় প্রভৃতি।

২। ১৮৪৬ খ্রীষ্টাব্দের ৬ ডিসেম্বর পূর্ববঙ্গের ঢাকায় যে 'ঢাকা ব্রাহ্মসমাজ' স্থাপিত হয় ব্রজসুন্দর মিত্রের চেষ্টায়, তাই পরবর্তীকালে পূর্ববাঙ্গালা ব্রাহ্মসমাজ নামে পরিচিত হয়। নানা প্রতিকূল পরিবেশ ও বাধাবিপত্তির মধ্য দিয়ে গেলেও শেষ পর্যন্ত এই ব্রাহ্মসমাজ ধীরে ধীরে জোরদার আন্দোলন সুরু ক'রতে সমর্থ হয়। ধর্মসংস্কার এবং সমাজসংস্কার উভয়ক্ষেত্রেই প্রকাশিত হতে সুরু করে নানা পত্র-পত্রিকা। স্থাপিত হয় নানা অঞ্চলে শাখা-সমাজ। একদিকে ব্রাহ্মধর্মপ্রচার ও প্রচলিত কুসংস্কারাচ্ছন্ন আচার-বিচারের বিরুদ্ধে প্রতিবাদ ও অন্যদিকে স্ত্রী-শিক্ষার প্রচলন, বাল্যবিবাহরোধ, বহুবিবাহরোধ প্রভৃতি সমাজ-সংস্কারে উদ্যোগী হন পূর্ববাংলা ব্রাহ্মসমাজের নেতৃবৃন্দ ও কর্মীবৃন্দ। মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুর, ব্রহ্মানন্দ কেশবচন্দ্র সেন, পণ্ডিত বিজয়কৃষ্ণ গোস্বামীপ্রমুখ ক'লকাতা থেকে মাঝে মাঝে গিয়ে এই আন্দোলনকে সক্রিয়ভাবে পরিচালনা করেন। শেষ পর্যন্ত ১৮৬৯ খ্রীষ্টাব্দের ৫ ডিসেম্বর পূর্ববাঙ্গালা ব্রাহ্মসমাজের গৃহপ্রতিষ্ঠা হয়, সেদিন নবকান্ত চট্টোপাধ্যায় সহ ৩১ জন ( মতান্তরে ৩৬ জন ) ব্রাহ্ম কেশবচন্দ্র সেনের কাছে দীক্ষাগ্রহণ করেন।

[ অপিচ দ্রষ্টব্য—হেমলতা সরকারপ্রণীত 'স্বর্গীয় ব্রজসুন্দর মিত্র', আদিনাথ সেনপ্রণীত 'দীননাথ সেন ও তৎকালীন পূর্ববঙ্গ' ( তিন খণ্ড ), বঙ্গচন্দ্র রায়-প্রণীত 'আমার জীবনালেখ্য', বঙ্কুবিহারী করপ্রণীত 'ভক্ত কালীনারায়ণ গুপ্তের জীবনবৃত্তান্ত' এবং 'পূর্ববাঙ্গালা ব্রাহ্মসমাজের ইতিবৃত্ত' ]

৩। ১৮৭০ খ্রী. ঢাকায় ব্রাহ্মগণের যত্নে ঢাকা শুভসাধিনী সভা বা Dacca Philanthropic Society স্থাপিত হয়। এই সভাটি ক'লকাতায় প্রতিষ্ঠিত ভারত-সংস্কারসভার মতো। সুরাপান-নিবারণ, স্ত্রী-শিক্ষাদান, সুলভপত্রিকাপ্রকাশপ্রচার দ্বারা জ্ঞানোন্নতিসাধন এবং সমাজসংস্কার এর উদ্দেশ্য ছিল। এই সভা থেকে শুভসাধিনীনামে একখানি এক পয়সা মূল্যের কাগজ ( সাপ্তাহিক ) প্রকাশ করা হ'ত। কালীনারায়ণ রায় ঐ সভার সম্পাদক ও পত্রিকার সম্পাদক ছিলেন।

৪। অবশ্য এর আগে ১৮৬৫ খ্রী. নভেম্বর মাসে ক'লকাতার অনুসরণে ঢাকায় 'সঙ্গতসভা' প্রতিষ্ঠিত হয়। বঙ্গচন্দ্র রায়, ভুবনমোহন সেন, তারকবন্ধু চক্রবর্তী, আদিনাথ দাস এর প্রাথমিক সদস্য। পরে যোগ দেন প্রসন্নকুমার

রায়, কালীনারায়ণ রায়, কালীনারায়ণ গুপ্ত, প্যারীমোহন গুপ্ত, কৃষ্ণগোবিন্দ গুপ্ত, রজনীকান্ত ঘোষ, বসন্তকুমার বসু, কালীপ্রসন্ন বসু, অম্বিকাচরণ সেন, নবকান্ত চট্টোপাধ্যায়, বরদানাথ হালদার, সারদাকান্ত হালদার, বিহারীলাল সেন, কৈলাসচন্দ্র নন্দী প্রভৃতি। এই 'সঙ্গতসভা'র পক্ষ থেকেই প্রথম সংঘবদ্ধভাবে সমাজসংস্কারের উদ্যোগ নেওয়া হয়। ঢাকা শুভসাধিনী সভা এই সঙ্গতসভার অতি উৎসাহী ব্রাহ্মরাই প্রধানতঃ প্রতিষ্ঠা করেছিলেন। এঁরাই পরে প্রতিষ্ঠা ক'রেছিলেন ঢাকা বাল্যবিবাহনিবারণীসভা।

৫। ঢাকার গোঁড়া হিন্দু এবং প্রসিদ্ধ উকিল কাশীকান্ত চট্টোপাধ্যায়ের চার পুত্র—শ্যামাকান্ত, নবকান্ত, নিশিকান্ত, শীতলাকান্ত। তাঁদের বাড়ী ঢাকা জেলার বিক্রমপুর পরগণার শ্রীনগর থানার অন্তর্গত পশ্চিমপাড়া গ্রামে। উমাকান্তনামে নবকান্তের এক ভাই অকালমৃত হন। কাশীকান্তের (১৮১২-৬৫) ইচ্ছার বিরুদ্ধে শ্যামাকান্ত (১৮৪০-১৮৯৭) ও নবকান্ত (১৮৪৫-১৯০৪) ব্রাহ্মধর্মগ্রহণ করেন, যদিও শেষদিকে শ্যামাকান্ত আচার-রক্ষণশীল হিন্দুসমাজে ফিরে গিয়েছিলেন। নিশিকান্ত ও শীতলাকান্তও পরে ব্রাহ্ম হন। নিশিকান্ত (১৮৫২-১৯১০) এবং শীতলাকান্ত (১৮৫৬-১৮৯৮) যথাক্রমে হায়দ্রাবাদে এবং লাহোরে, একজন শিক্ষাবিদ ও অপরজন সাংবাদিক হিসাবে খ্যাত হন। নবকান্তই আজীবন ঢাকা শহরে থেকে পূর্ববাঙ্গালা ব্রাহ্মসমাজের নানা প্রগতিশীল আন্দোলনে সামিল ছিলেন।

৬। নবকান্ত নিজেই লিখেছেন: ১২৭৯ সালে ১৪ই ফাল্গুন (March, 1873) আমার কনিষ্ঠ ভ্রাতা শ্রীমান নিশিকান্ত চট্টোপাধ্যায় ঢাকা পূর্ববঙ্গ রঙ্গভূমি-গৃহে বাল্যবিবাহবিষয়ে একটি অতি সারগর্ভ বক্তৃতাপ্রদান করেন। ঢাকা কলেজের অধ্যাপক সোমনাথ মুখোপাধ্যায় মহাশয় এই সভায় সভাপতির আসন গ্রহণ করেন। ঐ দিবসই ঢাকা বাল্যবিবাহ-নিবারণী-সভা প্রতিষ্ঠিত হয়। আমি উক্ত সভার সম্পাদক নিযুক্ত হই। ঢাকার ব্রাহ্ম-সমাজের এবং বাহিরের অনেক উৎসাহী ব্যক্তি এই সভার সভ্য হইয়াছিলেন। স্কুলের অনেক যুবক ছাত্র ১৮ বৎসর বয়ঃক্রমের পূর্বে বিবাহ করিবে না বলিয়া প্রতিজ্ঞা করে। এই সভা হইতে ১২৮০ সালের বৈশাখমাসে মহাপাপ বাল্যবিবাহ নামক মাসিক পত্রিকা প্রকাশিত হয়। আমি উক্ত পত্রিকার সম্পাদক নিযুক্ত হইয়াছিলাম। প্রতি মাসে সভার অধিবেশন হইত এবং

প্রায় দুইবৎসরকাল পত্রিকা বাহির হইয়াছিল। আমার সর্বকনিষ্ঠ ভ্রাতা শীতলাকান্ত, আমার বাসায় আত্মীয় ভগবানচন্দ্র মুখোপাধ্যায়, আনন্দচন্দ্র সেনগুপ্ত ও কালীচরণ চট্টোপাধ্যায় এই পত্রিকার নিয়মিত লেখক ছিলেন। শ্রীমান নিশিকান্তও (দেশে থাকিতে এবং য়ুরোপ হইতেও) মধ্যে মধ্যে ইহাতে প্রবন্ধ লিখিতেন। একমাত্র বাল্যবিবাহের বিরুদ্ধে এইপ্রকারের পত্রিকা ইহার পূর্বে এদেশে আর বাহির হয় নাই। এই পত্রিকা পাঠ করিয়া বাল্যবিবাহ যে অশেষ দোষের আকর, তাহা অনেকে বিশেষভাবে বুঝিতে পারিয়াছিলেন এবং তাহার ফলে বঙ্গদেশে ও আসামের অঞ্চলে বাল্যবিবাহ-বিষয়ে বেশ আন্দোলন উপস্থিত হইয়াছিল। গুজরাটস্থ আহামেদাবাদ নগরের 'বাল্যবিবাহনিবারণীসভা' আমাদের এই পত্রিকার বিশেষ আদর করেন। বিলাত হইতে Miss Mary Carpenter, মিঃ আনন্দমোহন বসু, ডাক্তার প্রসন্নকুমার (পি. কে. রায় প্রভৃতি এই পত্রিকার বিশেষ প্রশংসা ও ইহার উন্নতিবিষয়ে নানাবিধ পরামর্শদান করেন। বঙ্গদেশের প্রায় সকল পত্রিকাই ইহার পক্ষপাতী ছিল। এই পত্রিকাপরিচালনের সমস্ত ব্যয় আমাকে বহন করিতে হইয়াছিল। ইহার জন্য আমার অনেক টাকা ক্ষতি হয়। যাহা হউক, বড়ই সুখের বিষয়, ইহার প্রচার দ্বারা বহু লোক বাল্যবিবাহের বিরোধী হইয়াছিলেন।"

৭। ইংল্যাণ্ড থেকে কুমারী মেরী কার্পেণ্টার এক পত্রে (তারিখ-বিহীন) এবং ক'লকাতা থেকে প্যারীচরণ সরকার এক পত্রে (৩১/৫/১৮৭৪) নবকান্তকে সাধুবাদ জানিয়ে ভূয়সী প্রশংসা করেন। [অপিচ দ্রষ্টব্য নবকান্ত চট্টোপাধ্যায়-প্রণীত **কেন ও কি ভাবে ব্রাহ্ম সমাজে আসিলাম,** ঢাকা গোপীনাথ যন্ত্রে মুদ্রিত ও শ্রীবৈকুণ্ঠনাথ দাস কর্তৃক প্রকাশিত [১৩০৬ সন (১৮৮৯)।]

## ১১. ভারতসংস্কারসভা (পৃঃ ১৫০)

ইংল্যাণ্ড থেকে ফিরে এসে কেশবচন্দ্র সেন ব্রাহ্মসমাজের বন্ধুদের নিয়ে 'ভারতসংস্কারসভা' বা *Indian Reform Association* গড়েছিলেন। এর প্রধান উদ্দেশ্য ছিল সমাজ সংস্কার। প্রথমে তিনি তাঁর উদ্দেশ্য বন্ধুদের কাছে ব্যক্ত করার জন্য ১৮৭০ খ্রীঃ ২৫ অক্টোবর এক সভা ডাকেন এবং তাতে

স্থির হয়, 'ভারতসংস্কারসভা' নামে এক প্রতিষ্ঠান হবে। ( দ্রঃ Prem Sunder Basu, *Life and Works of Brahmananda Keshab*, (Calcutta, 1938, p. 275 ).

:৮৭০ খ্রীঃ ২রা নভেম্বর 'ভারতসংস্কারসভা' প্রতিষ্ঠিত হয়। (Vide, Annual Report of the Indian Reform Association, 1870-71 & 1872, Printed at the Indian Mirror Press, Calcutta, 1872) এর পর থেকে যাবতীয় তথ্য এই প্রাথমিক উপাদান থেকেই মূলতঃ সংগৃহীত।) এই সভার উদ্দেশ্য সম্বন্ধে বলা হয়, "The object of the Assoication is to promote the social and moral reformation of the Nations of India. In order to accomplish the object effectively it is proposed to avoid, as far as possible, mere theories and speculations and of aim chiefly at *action*."

সভার কার্যাবলী পাঁচভাগে ভাগ করা হয়—(১) স্ত্রীজাতির উন্নতি-সাধন ( Female Improvement ) (২) শ্রমজীবী মানুষদের শিক্ষা ও কারিগরী শিক্ষা (Education of the working classes and Technical Education) (৩) সুলভ-সাহিত্য (Cheap literature) (৪) মদ্যপান-নিবারণ (Temperence) এবং (৫) দাতব্য (Charity).

সভার সভাপতি কেশবচন্দ্র সেন, অবৈতনিক সম্পাদক গোবিন্দচন্দ্র ধর। তা ছাড়া স্ত্রী-জাতির উন্নতি-সাধন-বিভাগের সহ-সভাপতি প্রতাপচন্দ্র মজুমদার এবং সম্পাদক উমেশচন্দ্র দত্ত; শিক্ষা-বিভাগের সহ-সভাপতি নবীনচন্দ্র সেন এবং সম্পাদক জয়কৃষ্ণ সেন; দাতব্য-বিভাগের সহঃ সভাপতি জয়গোপাল সেন এবং সম্পাদক কান্তিচন্দ্র মিত্র, সুলভ সাহিত্য-বিভাগের সহঃ সভাপতি ঠাকুরদাস সেন এবং সম্পাদক উমানাথ গুপ্ত এবং মদ্যপান-নিবারণ-বিভাগের সহ-সভাপতি কানাইলাল পাইন এবং সম্পাদক যাদবচন্দ্র ধর।

'ধর্মতত্ত্ব' পত্রিকার এক 'সংবাদে' জানা যায় যে, ( ১৭৯২ শকের ১৬ কার্তিক, ৩য় ভাগ, ১৯শ সংখ্যা ) প্রথম মিটিং-এ পাঁচটি আলাদা সভা করার কথা হয়, কিন্তু পরে ঐ সভাগুলি সম্ভবতঃ ভারতসংস্কারসভার অন্তর্ভুক্ত হয়। পরের সংখ্যাতে ( ধর্মতত্ত্ব, ৩য় ভাগ, ২০শ সংখ্যা, ১লা অগ্রহায়ণ, ১৭৯২ শক ) 'ভারতসংস্কারসভার' বিস্তারিত সংবাদ প্রকাশিত হয়।

এবার ভারত-সংস্কারসভার কার্যাবলী সংক্ষেপে আলোচনা করা যেতে পারে। প্রথম বৎসরের আয়-ব্যয়ের বিবরণ থেকে জানা যায় যে, চাঁদা এবং এবং দান থেকে ১০,৭১১ টাকা ১৪ আনা আয় হয় এবং ব্যয় হয় ৯,৭২৫ টাকা ৭ আনা। স্ত্রীজাতির উন্নতিসাধনবিভাগের জন্য সর্বাধিক দান করেছিলেন মেরী কার্পেণ্টার ৪২৪ টাকা। দাতব্যবিভাগে সর্বাধিক দান রাজেন্দ্র মল্লিকের ৫০০ টাকা। এই সভার সদস্যসংখ্যা ছিল তিনশতাধিক এবং বাংলাদেশের নানাপ্রান্তে, এমনকি ভারতবর্ষের অন্যত্র।

স্ত্রী-জাতির উন্নতিসাধনবিভাগের কার্যাবলী খুবই উল্লেখযোগ্য। সংক্ষেপে ব'লতে গেলে—"In connection with the Famale Improvement section, an Adult School was immediately started and placed under Miss Pigot, formerly of the Bethune School. The Native Ladies' Normal School, to train teachers, was established early next year ( 1 February 1871 ) and a practising Girls' School added in September. The Ladies of the Normal School started ( April 14 ) the *Bama-Hitaishini Sabha* ( Women's Welfare Society ), where papers were read and discussed by them. Most of these papers were published in the *Bamabodhini Patrika*, which had been in existence since 1863 under the editorial charge of Umesh Chandra Datta." উমেশচন্দ্র দত্ত ছাড়া, শিবনাথ শাস্ত্রী, বিজয়কৃষ্ণ গোস্বামী, অঘোরনাথ গুপ্ত, প্রতাপচন্দ্র মজুমদার প্রভৃতি এই বিভাগের সঙ্গে ঘনিষ্ঠভাবে যুক্ত ছিলেন। এই বিভাগের পক্ষ থেকেই নারীজাতির ন্যূনতম বিবাহের বয়স নির্ধারণ নিয়ে আন্দোলনের সূত্রপাত হয় এবং তারই ফলস্বরূপ ১৮৭২ খ্রী. 'তিন আইন' পাশ হয়।

দাতব্য-বিভাগের সঙ্গে কান্তিচন্দ্র মিত্র এবং বিজয়কৃষ্ণ গোস্বামী ঘনিষ্ঠভাবে যুক্ত ছিলেন। এই বিভাগের থেকে দীন বিধবাদের সাহায্য করা হ'ত এবং গরীবদের বিনা পয়সায় চিকিৎসা ও ঔষধ বিতরণ করা হ'ত। বিশেষতঃ ১৮৭০-৭১ নাগাদ বেহালায় ম্যালেরিয়া মহামারীরূপে দেখা দিলে বিজয়কৃষ্ণ

গোস্বামী ( ইনি নিজে ডাক্তারী পড়তে পড়তে ছেড়ে দিয়েছিলেন ) ডাক্তার দু'কড়ি ঘোষ, ডাঃ গোপালচন্দ্র বসু, বাবু অম্বিকাচরণ রায়প্রমুখের নিরলস প্রচেষ্টা সরকারী, বেসরকারী নানা মহলে বিশেষ প্রশংসালাভ ক'রেছিল। দরিদ্র ছাত্রদের এবং দুঃস্থ পরিবারদেরও সাহায্য করা হ'ত এই বিভাগের পক্ষ থেকে।

সুলভ সাহিত্য-বিভাগের পক্ষ থেকে প্রকাশ করা হয় এক পয়সা দামের সাপ্তাহিক কাগজ 'সুলভ সমাচার'। শিবনাথ শাস্ত্রী লিখেছেন, "The success of the cheap literature section was surprising. The *Sulabh Samachar*, i. e. the *Cheap News*, the first one-pice paper in the country, was started by the Association and met with unprecedented success. It was the forerunner of an era of cheap journalism in this country which is now an established institution'. (*History of the Brahmo Samaj* 2nd ed, 1974, p. 155). সুলভ সমাচার পত্রিকার সম্পাদক ছিলেন উমানাথ গুপ্ত এবং এতে কেশবচন্দ্র সেন সুললিত ও সুমিষ্ট বাংলায় প্রবন্ধ লিখতেন। ( এ-বিষয়ে যোগেন্দ্রনাথ গুপ্তপ্রণীত তিনটি গ্রন্থ দ্রষ্টব্য ব'লে মনে করি—কেশবচন্দ্র ও বঙ্গ-সাহিত্য, সুলভ সমাচার ও কেশবচন্দ্রের রাষ্ট্রবাণী এবং কেশবচন্দ্র ও সেকালের সমাজ। অপিচ দ্রষ্টব্য, রামানন্দ চট্টোপাধ্যায়, 'কেশবচন্দ্র সেনের জাতিগঠনপ্রচেষ্টা', প্রবাসী, অগ্রহায়ণ, ১৩৪৫। )

সুরাপাননিবারণবিভাগের কার্যাবলী সংক্ষেপে এইরূপ—"The temperence section, with the valued co-operation of Peary Charan Sarker, Head Master of the Hare School, who had already been doing pioneer work in this direction, published pamphlets and organised meetings and lectures attended by working-men in large numbers, the earliest of such being at Baranagar where paper in Bengali on "The Evils of Drunkenness" was read. A temperence monthly paper in Bengali entitled *Mada Na Garal* ( Wine or Poison ) was

started and distributed freely form next year ( 1871 ). Vide, P. S Basu, *Op. Cit p.* 276. এই পত্রিকার সম্পাদক ছিলেন শিবনাথ শাস্ত্রী। এই বিভাগের সঙ্গে বিশেষভাবে যুক্ত ছিলেন শশিপদ বন্দোপাধ্যায়।

শ্রমজীবী মানুষদের শিক্ষা এবং কারিগরী শিক্ষাবিভাগের সঙ্গেও শশিপদ বন্দ্যোপাধ্যায় বিশেষভাবে সক্রিয় ছিলেন। এই বিভাগের পক্ষ থেকে কেশবচন্দ্রের বাড়ীতে মিটিং করে একটি শ্রমজীবী-বিদ্যালয় (Working men's Institution) এবং একটি শিল্প-বিদ্যালয় (Industrial School) খোলার সিদ্ধান্ত নেওয়া হয়। ঐ সভা হয় ১৮৭০ খ্রী. ২৮ নভেম্বর। সভাপতি ছিলেন ক'লকাতা হাইকোর্টের বিচারপতি জে. বি. ফিয়ার। উপস্থিত ছিলেন আবদুল লতিফ, জেমস্ লঙ্, রাজেন্দ্রলাল সরকার, কিশোরীচাঁদ মিত্র, মহেন্দ্রলাল মিত্র, মাণিকজী রুস্তমজী, রেভাঃ ড্যাল প্রমুখ নানা সম্প্রদায়ের লোক। সেখানে জয়কৃষ্ণ সেন প্রস্তাব করেন—"The Section on General and Technical Education, under whose auspices the present meeting is held, seeks to afford useful education to the middle and lower classes of the people. It proposes to accomplish this object by establishing an Industrial ( Morning ) School and a Working Men's (Evening School in Calcutta" ( ভারতসংস্কারসভার প্রথম বার্ষিক প্রতিবেদন )। ঐ বিদ্যালয় দু'টির মধ্যে প্রথমটিতে ছুতোরমিস্ত্রির বা কাঠের কাজ, দর্জির কাজ, ঘড়ি মেরামতির কাজ, ছাপাখানার কাজ, ফোটো-ব্লক তৈরির কাজ ইত্যাদি শেখানো হ'ত এবং দ্বিতীয়টিতে শ্রমিক-শ্রেণীর মানুষদের ভাষা, গণিত, ভূগোল, ভারতের ইতিহাস প্রভৃতি শিক্ষা দেওয়া হ'ত। ( দ্রঃ *The Indian Mirror*, 2 December, 1870 ), রেভাঃ জেমস্ লঙ্, ডাঃ মারে মিচেল, কিশোরীচাঁদ মিত্র এবং রাজকৃষ্ণ মিত্র এই উদ্যোগকে স্বাগত জানিয়ে বক্তৃতা দেন। ভারতসংস্কারসভার দ্বিতীয় বার্ষিক প্রতিবেদনে দেখা যায় যে, শিল্প-বিদ্যালয় তেমন ভালো না চ'ললেও শ্রমজীবী বিদ্যালয়টির কাজে উল্লেখযোগ্য অগ্রগতি দেখা দেয়। তা ছাড়া এই শিক্ষা-বিভাগের পক্ষ থেকে 'ক্যালকাটা স্কুলের' ভার নেওয়া হয়, এটি কয়েকজনের ব্যক্তিগত উদ্যোগে ক'লকাতায় প্রতিষ্ঠিত হ'য়েছিল।

উনিশ শতকের সত্তরে দশকের চার পাঁচ বৎসর ভারতসংস্কারসভা দেশের নানা অঞ্চলে সমাজ সংস্কার এবং সমাজসেবামূলক কাজে বিশেষ স্মরণ যোগ্য অবদান রেখেছিল।

১২. মদ না গরল ( পৃ. ১৫১ )

এই পত্রিকাতেই মাত্র চব্বিশ বছর বয়সে শিবনাথ শাস্ত্রী জীবনে প্রথম সম্পাদনাকর্মে বৃত হয়েছিলেন। এই পত্রিকাটিসম্বন্ধে ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়, 'তাঁর বাংলা সাময়িক-পত্র" ( ২য় খণ্ড, বঙ্গীয় সাহিত্য পরিষৎ ক'লকাতা, ৩য় মুদ্রণ, ১৩৮৪ ) গ্রন্থে সামান্য একটু বিবরণমাত্র দিয়েছেন, তা' নীচে উদ্ধার করা গেল—

"মদ না গরল ? ( মাসিক ) বৈশাখ, ১২৭৮।

কেশবচন্দ্রপ্রতিষ্ঠিত ভারত-সংস্কারসভার "সুরাপান ও মাদক-নিবারণ" বিভাগের মুখপত্র। তৎকালে কেশবচন্দ্রের অনুরক্তমণ্ডলীর অন্যতম শিবনাথ শাস্ত্রী ইহার সম্পাদনে কিছুদিন সহায়তা করিয়াছিলেন। ইহার প্রত্যেক খণ্ড হাজার কপি মুদ্রিত হইয়া বিনামূল্যে বিতরিত হইত।" ( পৃ. ৬ )

আসলে কেশবচন্দ্র সেন ইংল্যাণ্ড থেকে ফিরে এসেই যে ভারত-সংস্কার-সভা [ পরিশিষ্টের অন্যত্র তার কথা বিস্তারিত ভাবে বলা হ'য়েছে ] প্রতিষ্ঠা করেন, তার পাঁচটি শাখার মধ্যে অন্যতম ছিল সুরাপাননিবারণী (Tempe-rence) শাখা। এই শাখার কাজ ছিল দেশে মদ্যপানের কুফলসম্বন্ধে দেশবাসীর মনে ধারণা সৃষ্টি করা। সোফিয়া ডব্‌সন্ কলেট্ লিখেছেন 'The object of this section is to arrest the growth of intemperence among native population especially among the better educated classes A monthly Bengali Journal entitled *Madh Na Garal* ( Wine or Poison ) was started in April, 1871 and was largely distributed gratis. Much useful information, collected by the section, was published in this Journal ( *The Brahmo Year Book* for 1878, London, 1979).

আরো বিস্তারিত লিখেছেন প্রশান্তকুমার সেন—"The object of the Temperence Section of the Reform Association was

twofold, first, to 'instil into the minds of the rising generation a definite aversion to the drink habit which was a growing evil in the seventies of the last century, secondly to wage war against the drink evil by exposing the iniquity to the Government's liquor policy and by reforming the excise administration of the country, The first object was served by the Band of Hope for young men. The members took the vow of total abstinence. They walked in processions, banners flying, singing temperence songs with great gusto. They had lectures and pamphlets and tracts through which they carried on the crusade till the membership swelled to large numbers. Many a young man of those days, has, later in life. testified to the tremendous influence which the Band of Hope exercised on the life and conduct of that generation. The second object was served by a vigilant propaganda, by publication of statistics of crime, disease and death arising from intemperence, by formation of branch societies and by co-operation with the leaders of the Temperance movement in England, specially with the United Kingdom Alliance. A Vernacular paper under the name *Mada Na Garal* ( Wine or Poison ? ) was started and broadcast gratis. Memoirs were submitted to Government and caused to be submitted to other influential public bodies, pressing for revision of the excise system and embodying substantive proposals for reform. ( P. K. Sen, *The Biography of a New Faith* Vol II Calcutta, 1954, pp58-59 ).

ভারতসংস্কারসভার বার্ষিক বিবরণীর (Annual Report of the Indian Reform Association, Printed at the Indian Mirror Press) ১ম বর্ষে ( ১৮৭২ ) ২য় ( ১৮৭২ ) এই পত্রিকাপ্রকাশের কথা আছে।

'মদ না গরল' অধুনা দুষ্প্রাপ্য হ'লেও তা যে ১৮৭১ খ্রীষ্টাব্দের এপ্রিল মাসেই প্রকাশিত হয়, সে কথা সন্দেহাতীত।

বিনা পয়সায় দেওয়া হ'ত বলে কাগজটির প্রকাশও ছিল অনিয়মিত। ৩১শে বৈশাখ, ১২৮১ বঙ্গাব্দের সুলভ সমাচার পত্রিকায় 'সংবাদসার বিভাগে' লেখা হয় "এত দিনের পর কার্তিক ও অগ্রহায়ণ (১২৮০) মাসের 'মদ না গরল' প্রকাশিত হইয়াছে। মদ না গরল বিনামূল্যে বিতরিত হয়, সুতরাং ভিক্ষা করিয়া প্রকাশ করিতে হয়। ভিক্ষাও নিয়মিতরূপে পাওয়া যায় না। সুতরাং কাগজ বাহির করিতে বিলম্ব হইয়া পড়ে। যদি জন্মভূমিকে সুরার হস্ত হইতে মুক্ত করিতে ইচ্ছা থাকে, তবে যত্ন করিয়া মদ না গরলকে রক্ষা করুন।" (পৃ. ৫২৪) অনুরূপ আরো একটি খবর পাওয়া যায় ১লা শ্রাবণ, ১২৭৯ বঙ্গাব্দের 'সোমপ্রকাশ' পত্রিকায়—"২৭ আষাঢ়, বুধবার। আমরা আহ্লাদিত হইলাম। 'মদ না গরল' পত্রিকাখানি পুনর্বার আমাদিগের হস্তগত হইয়াছে। সুরাপাননিবারণ করাই উদ্দেশ্য।" পুর্ণবার শব্দটি ব্যবহার হয়েছে অর্থ এটি আগের প্রকাশের পর কিছু বিলম্বে পুনঃ প্রকাশিত।

'মদ না গরল' সম্বন্ধে ৭ অগ্রহায়ণ ১২৫০ বঙ্গাব্দের 'ভারত-সংস্কারক' লেখেন: "মদ না গরল বলেন হাবড়ার সন্নিকট পুরাতন সায়েরে খুটে নিবাসী এক ভদ্র ধনাঢ্য লোক আপন ভদ্রাসনের সম্মুখে একখানি মদের দোকান খুলিয়াছেন। ভদ্রলোক আগে মদ স্পর্শ করা মহাপাপ জানিতেন, এখন তাহার ব্যবসায়ও চালাইতে লাগিলেন। কালে আরো কি হয়!" (পৃ. ৩৭০)

আসলে বাংলাদেশের নানাস্থানে সুরাপাননিবারণী-আন্দোলনের হাতিয়ার হিসাবেই কাজ ক'রতে চেয়েছিল এই পত্রিকা পণ্ডিত শিবনাথ শাস্ত্রীর সম্পাদনায়। শিবনাথ শাস্ত্রী স্বয়ং আত্মচরিতে অন্যত্র লিখেছেন কিভাবে অনেক শিকারী 'হীরো'র চমকে পড়ে তরুণমনে ছাপ পড়েছিল, ভুল ক'রে এক-আধদিন মদ খেয়ে ফেলেছিলেন সে-সব কথা—"আমার যেন স্মরণ হয় যে, তাঁহার প্ররোচনায় একদিন কি দুইদিন একটু-একটু সুরাপান করিয়াছিলাম, কিন্তু কি আশ্চর্য জগদীশ্বরের কৃপা। তৎপরেই মনে মহা নির্বেদ উপস্থিত হইল। প্যারীচরণ সরকার মহাশয়কে, মাতুল মহাশয়কে ও পিতাঠাকুরকে স্মরণ করিয়া মহা লজ্জিত হইলাম এবং সুরাপাননিবারণের জন্য দুর্জয়

প্রতিজ্ঞায় দৃঢ় হইলাম। তদবধি আমি সুরাপাননিবারণের পক্ষে রহিয়াছি।" ( বর্তমান সংস্করণ, পৃ. ৮৬ )।

এই সুরাপানবিরোধীআন্দোলন উনিশ শতকের দ্বিতীয়ার্ধে বাংলাদেশে যথেষ্ট প্রভাব বিস্তার ক'রছিলো। শিবনাথ শাস্ত্রীর উপর এই আন্দোলনের প্রভাব থাকা স্বাভাবিক। ১৮৬১ খ্রীষ্টাব্দে রাজনারায়ণ বসু মেদিনীপুরে 'সুরাপাননিবারণীসভা' স্থাপন করেছিলেন। এই প্রথম সংঘবদ্ধভাবে সুরাপান বিরোধী আন্দোলন বা Temperence Movement সুরু হয়। ( দ্রঃ অশ্রু কোলে, রাজনারায়ণ বসু ও বাংলা সাহিত্য, ক'লকাতা, ১৯৭৫ পৃ. ১২৮ )। রাজনারায়ণ স্বয়ং 'আত্মচরিত'-এ লিখেছেন; "মেদিনীপুরে এই সুরাপান-নিবারণী" সভার জন্য আমার যত পীড়ন হয়, ব্রাহ্মধর্মপ্রচারের জন্য তত হয় নাই।" অতঃপর এই আন্দোলনকে সবচেয়ে বেশী জোরদার করেন 'এডুকেশন গেজেট' সম্পাদক প্যারীচরণ সরকার। ১৮৬৪ খ্রী. তিনি স্থাপন করেন মাদকনিবারণীসভা। এই সভার সদস্য ছিলেন কেশবচন্দ্র সেন এবং শিবনাথ শাস্ত্রী। এই সভার পক্ষ থেকেই 'হিতসাধক' ( প্রথম প্রকাশ ফেব্রুয়ারী, ১৮৬৮ ) ও well-wisher নামে দু'খানি মুখপত্র প্রকাশ করা হয়। এই প্যারীচরণ সরকারের প্রভাব শিবনাথ স্পষ্ট ক'রে লিখেছেন। কেশবচন্দ্র-শিবনাথ ভারতসংস্কারসভার 'মদ না গরল' পত্রিকার মাধ্যমে আন্দোলন আরো ব্যাপকতর করেন এবং অনেকাংশে তার ফলেই ইংরাজ সরকার কিছু আইনপ্রণয়ন ক'রতে বাধ্য হন। পরবর্তীকালে এর প্রভাবেই গড়ে ওঠে কিছু 'আশা-বাহিনী' বা Band of Hope।

১৩. **সুলভ সমাচার ( পৃ. ১৫১ )**

ভারতবর্ষীয় ব্রহ্ম-মন্দির প্রতিষ্ঠিত হওয়ার পরের বছর ১৮৭০ খ্রীষ্টাব্দের ১৫ই ফেব্রুয়ারী কেশবচন্দ্র সেন ইংলণ্ড গিয়েছিলেন এবং ফিরে আসেন ১৬ অক্টোবর। ২০ তারিখে কোলকাতায়। কালবিলম্ব না ক'রে ব্রাহ্ম-আন্দোলনকে সর্বতোমুখী করার জন্য প্রতিষ্ঠা করেন "ভারতসংস্কারসভা" ( ২ নভেম্বর, ১৮৭০ ) এই সভার পাঁচটী বিভাগ ছিল যথাক্রমে—সুলভ সাহিত্য, স্ত্রীজাতির উন্নয়ন, কারিগরি এবং সাধারণ শিক্ষা, মদ্যপাননিবারণ এবং দাতব্য। এই সভার সভাপতি ছিলেন কেশবচন্দ্র সেন এবং সম্পাদক

গোবিন্দচন্দ্র ধর। এ-বিষয়ে 'ভারত-সংস্কারসভা' শীর্ষক পরিচ্ছেদে বিস্তারিত আলোচনা করা হ'য়েছে।

এই 'সুলভ-সাহিত্য' বিভাগের পক্ষ থেকে ১৮৭০ খ্রীষ্টাব্দের ১৬ নভেম্বর 'সুলভ সমাচার' পত্রিকাটি প্রকাশিত হয়। এই সুলভ-সাহিত্য বিভাগের জন্য কমিটির সহ-সভাপতি ছিলেন ঠাকুরদাস সেন এবং সম্পাদক উমানাথ গুপ্ত। তিনি পত্রিকারও সম্পাদক। তবে পত্রিকার প্রধান পুরুষ ছিলেন স্বয়ং কেশবচন্দ্র সেন। পত্রিকাটির দাম ছিল মাত্র এক পয়সা। দেশের সাধারণ মানুষ এবং গরীব মানুষের অর্থের মধ্যে সংকুলান হয় এমন একটি কাগজ, অথচ যার মধ্যে অল্প-শিক্ষিত লোকেরা বুঝতে পারে এমন নানা সংবাদ ও আলোচনা থাকে, তাই ছিল লক্ষ্য। বলা বাহুল্য, এমন প্রচেষ্টা আমাদের দেশে আগে হয়নি। "হিত-উপদেশ, নানা সংবাদ, আমোদজনক ভাল ভাল গল্প. আমাদের দেশের এবং বিদেশের ইতিহাস, বড় বড় লোকের জীবন, যে সকল আইন সাধারণের পক্ষে জানা নিতান্ত আবশ্যক, চাল, ডাল প্রভৃতির দর এবং বিজ্ঞানের মূল সত্য সকল যতদূর সহজ কথায় লেখা যাইতে পারে" তাহা এই পত্রিকায় স্থান পেত।

এটি ছিল সাপ্তাহিক পত্রিকা। প্রথম সংখ্যা এক হাজার কপি ছাপা হয়, কিন্তু তা সঙ্গে সঙ্গে নিঃশেষিত হ'য়ে যায় এবং চাহিদা এত বিপুল ছিল যে, একই সংখ্যা আবার এক হাজার কপি ছাপাতে হয়। ক্রমে ক্রমে এই চাহিদা ও জনপ্রিয়তা এত দ্রুত বৃদ্ধি পায় যে, দু'সপ্তাহের মধ্যে সার্কুলেশন পাঁচ হাজার এবং দু'মাসের মধ্যে আট হাজার ছাড়িয়ে যায়।

ভারতসংস্কারসভার প্রথম বার্ষিক প্রতিবেদনে যথার্থই লেখা হয়:

"The success which has attended this cheap paper is quite unprecedented in the history of vernacular Journalism in this country. The enormous number of copies sold is the best proof of the remarkable popularity of the paper. Besides having a large circle of readers among the middle class population, it is read with avidity and interest by hundreds of native women, high and low, and by thousands of Hindus and Mohamedans, occupying the lower grades

of society. It is interesting to observe how eagerly duftries, barbers, carpenters, peons, drivers, menials, shop-keepers and poor lads rush every Tuesday to the places where the paper is sold. The beneficial influence which it secretly exercises on the masses is incalculable." ( *Annual Report of the Indian Reform Association*, ( Calcutta, Indian Mirror Press, 1872). ঐ একই প্রতিবেদনে বলা হয় যে, যদি উপযুক্ত হকার শহরের নানা অঞ্চলে পাওয়া যেত, তাহ'লে সার্কুলেশন আরো অনেক বৃদ্ধি পেত। তা ছাড়া কিছুদিনের মধ্যে অনুরূপ কয়েকটি সস্তার পত্র-পত্রিকা প্রকাশিত হওয়ায় একটু প্রতিদ্বন্দ্বিতার সৃষ্টি হয়, যদিও সুলভ সমাচার ছিল অদ্বিতীয়। এ-বিষয়ে প্রতাপচন্দ্র মজুমদার লিখেছেন : "The novelty and success of the newspaper stimulated repeated imitations till at the present moment, cheap journalism has become a widespread institution and created a public opinion which the Government itself is obliged to respect" (Life and teachings, p. 154)

সুলভ-সমাচার পত্রিকার শীর্ষে প্রতি সংখ্যাতে চার লাইনে একটি ছোট কবিতা থাকত, তা এই :

ধন মান লাভ করি সকলেই চায়।
সকলের ভাগ্যে তাহা ঘটে উঠা দায়॥
জ্ঞান ধর্ম চাও যদি অবারিত দ্বার।
দরিদ্র, ধনীর সেথা সম-অধিকার॥

আবার সুলভ সমাচারের বিজ্ঞাপনে দেওয়া হ'ত একটি অনুরূপ কবিতা :

সহজে পাইতে চাও যদি জ্ঞান ধন।
"সুলভ" সংবাদপত্র কর অধ্যয়ন॥
সকলের প্রিয় ইহা গরীবের মিত্র।
প্রকাশে বিবিধ তত্ত্ব মানব-চরিত্র॥

সুলভ-সমাচার দীর্ঘদিন জীবিত ছিল, কিন্তু ১৮৮৬ খ্রীষ্টাব্দের ২৭ আগষ্ট

থেকে এটি 'কুশদহ ও ভেরি' পত্রিকার সঙ্গে সম্মিলিত হ'য়ে 'সুলভ-সমাচার' ও 'কুশদহ' নাম ধারণ করে। নব পর্যায়ে সুলভ-সমাচার দৈনিক-রূপে প্রকাশ করেন ১৩১৮ বঙ্গাব্দে ইণ্ডিয়ান মিরার-সম্পাদক নরেন্দ্রনাথ সেন। এটি এক বৎসর চ'লেছিল।

## ১৪. তিন আইন এবং ব্রাহ্ম-বিবাহ (পৃ. ১৫১)

১৮৭২ খ্রীষ্টাব্দে ব্রাহ্মবিবাহের স্বপক্ষে ভারত-সরকার যে আইন পাশ করেন, তাই তিন আইন নামে পরিচিত। এই আইন পাশ হওয়ার পিছনে ইতিহাস আছে। তা এই—

১৮৬১ খ্রী. সর্বপ্রথম ব্রাহ্মসমাজ মহর্ষি দেবেন্দ্রনাথের নেতৃত্বে প্রচলিত হিন্দুবিবাহের পরিবর্তে সংস্কারমুক্ত বিবাহের প্রবর্তন করে। সংস্কারমুক্ত অর্থাৎ যে বিবাহে শালগ্রাম শিলা থাকবে না। মহর্ষি দেবেন্দ্রনাথ পৌত্তলিকতার অংশটুকু বাদ দিয়ে তাঁর নিজস্ব অনুষ্ঠানপদ্ধতি অনুসারে ব্রাহ্মবিবাহের প্রবর্তন ক'রলেন ১৮৬১ খ্রীষ্টাব্দের ২৬শে জুলাই তাঁর দ্বিতীয়া কন্যা সুকুমারীর বিবাহে। ১৮৬২ খ্রীষ্টাব্দে মহর্ষি তৃতীয় পুত্র, ১৮৬৪ খ্রীষ্টাব্দে চতুর্থ পুত্র এবং তৃতীয়া কন্যার বিবাহ একই মতে দিলেন। এই বিবাহপদ্ধতি পুরোপুরি হিন্দু, শুধু লৌকিক আচার এবং পৌত্তলিক অংশ বাদ। উনিশ শতকের ষাটের দশকে ব্রাহ্মসমাজের তরুণ কর্মীরা এই প্রবর্তনে সমাজসংস্কারের উৎসাহ পেল, কিন্তু ১৮৬৪ খ্রীষ্টাব্দে এই সমাজের তরুণ কর্মী পার্বতীচরণ গুপ্ত যখন কামিনী দাস নাম্নী এক অসবর্ণা এবং বিধবাবিবাহ ক'রতে মনস্থ হ'লেন, তখন মহর্ষি বিচলিত হ'লেন। অসবর্ণবিবাহ মনঃপূত হ'ল না প্রাচীন ব্রাহ্মদেরও, যাদের মধ্যে আনন্দচন্দ্র বেদান্তবাগীশ আগে নিজেই লিখেছিলেন একটি পুস্তিকা—"ব্রাহ্মবিবাহ ধর্মশাস্ত্রানুসারে সিদ্ধ কিনা" (১৭৭৪ শক)—ব্রাহ্ম-বিবাহের স্বপক্ষে। স্মরণ করি যে, সুকুমারীর সঙ্গে হেমেন্দ্রনাথ মুখোপাধ্যায়ের বিবাহ, কি হেমেন্দ্রনাথ ঠাকুরের সঙ্গে নীপময়ী চট্টোপাধ্যায়ের বিবাহ কিংবা শরৎকুমারীর সঙ্গে যদুনাথ মুখোপাধ্যায়ের বিবাহ অসবর্ণ ছিল না। ব্রাহ্ম-সমাজে প্রথম বিধবা-বিবাহ করেন ১৮৬১ খ্রীষ্টাব্দের ২১ ফেব্রুয়ারী গুরুচরণ মহলানবিশ তাও অসবর্ণ নয়। তাই বৈদ্য-কায়স্থ বিবাহ নিয়ে হৈ হৈ। এর পর ১৮৬৬ খ্রীষ্টাব্দে কেশবচন্দ্র সেনের অনুগামী প্রসন্নকুমার সেন (কায়স্থ)

বিবাহ ক'রলেন রাজলক্ষ্মী মৈত্র ( ব্রাহ্মণ )-কে। এই অনুষ্ঠানপদ্ধতি অনেক পরিবর্তিত। এখানে কন্যার সম্প্রদানের পরিবর্তে বর-কনের পারস্পরিক সম্মতির প্রতি অধিক গুরুত্ব দেওয়া হ'ল। যাই হোক, ব্রাহ্মসমাজই যখন দু'ভাগ হ'য়ে গেল ( ১৮৬৬ ) তখন আদি ব্রাহ্মসমাজ আর ভারতবর্ষীয় ব্রাহ্মসমাজের প্রগতিশীল পরিবর্তনমূলক সংস্কার নিয়ে মাথা ঘামালেন না।

কিন্তু গোল বাধল অন্য জায়গায়। গোঁড়া হিন্দুসমাজ কিংবা আদি ব্রাহ্মসমাজের নিন্দা এবং সমালোচনার চেয়ে তা কম গুরুত্বপূর্ণ নয়। ১৮৬৭ সালের অক্টোবর মাসে ভারতবর্ষীয় ব্রাহ্মসমাজ এক মিটিং ক'রে দু'টি প্রস্তাব নেয়—(1) "That the Secretary should be appointed ex-officio Registrar, to register all Brahmo marriages (the form of such marriages to be also briefly recorded) and (2) that steps should be taken to ascertain whether the laws relating to Hindu marriages apply to Brahmo marriages as well." এর ফলে অ্যাড্‌ভোকেট্-জেনারেল টি. এইচ. কাউয়ি সাহেবের কাছে এক আবেদন পাঠানো হয় এবং একটি বিবাহের পদ্ধতিও বিবরণ দেওয়া হয় উদাহরণ হিসেবে, কিন্তু 'Mr. Cowie replied in effect that the Brahmo marriages not having been celebrated with Hindu or Mohamedan rites of orthodox regularity and not conforming to the procedure prescribed by any law or to the usages of any recognized religion, were invalid and the offspring of them were accordingly illegitimate" অতএব উপায়? আবার মিটিং ব'সল ১৮৬৮ খ্রীঃ ৫ জুলাই। ঠিক হ'ল নূতন আইনের জন্য সরকারে আবেদন পাঠানো হোক। নিজে উদ্যোগী হ'য়ে কেশবচন্দ্র গেলেন সিমলায়, ভাইস্‌রয়কে বোঝালেন এবং ফলে তাঁর কাউন্‌সিলের আইন-বিষয়ক সদস্য হেন্‌রি মেইন্ "Native Marriage Bill"-এর খসড়া ক'রলেন, কিন্তু এই খসড়া নিয়ে কাউন্‌সিলে প্রচণ্ড আপত্তি এল বাংলার জমিদারশ্রেণী, বেনারসের পণ্ডিতসমাজ, বোম্বাইয়ের হিন্দু-পার্শী সম্প্রদায়ের কাছ থেকে। চাপের কাছে নতিস্বীকার ক'রলেন সরকার। এদিকে দেশের নানাস্থানে ব্রাহ্মবিবাহ তথা অসবর্ণবিবাহ ঘটে চ'লেছে। তখন সিলেক্ট কমিটির রিপোর্ট পাঠাবার পর

মেইনের উত্তরাধিকারী ফিট্‌ জেম্‌স্‌ ষ্টীফেন আনলেন 'Brahmo Marriage Bill' এর খস্‌ড়া ( ১৮৭১ )। এবার প্রচণ্ড আপত্তি তুললেন আদি ব্রাহ্মসমাজ। চ'লল উভয়পক্ষে তুমুল বাদানুবাদ।

ইতিমধ্যে কেশব সেন বিবাহের ন্যূনতম বিবাহের প্রশ্ন তুলে ব'ললেন যে, তাঁরা বাল্যবিবাহের ঘোর বিরোধী। ভারতসংস্কারসভার সভাপতি হিসেবে তিনি অনেক ডাক্তারের মতামত নিলেন। চন্দ্রকুমার দে, সূর্যকুমার গুডিভ্‌ চক্রবর্তী, নবীনকৃষ্ণ বসু, মহেন্দ্রলাল সরকার, আত্মারাম পাণ্ডুরঙ্গ, জে. ফ্রেয়ার, টি. ই. চার্লস্‌, ডি. বি. স্মিথ্‌ সকলেই বললেন যে, অন্তত, ষোল বছরের আগে মেয়েদের বিবাহ দেওয়া উচিত নয়। নূতন আইনের খস্‌ড়ার মধ্যে তাও রাখা হ'ল। ১৮৭২ খ্রীষ্টাব্দের ১৫ই জানুয়ারী আইনসভায় এই বিল উত্থাপন করা হয় এবং শেষ পর্যন্ত ২২ মার্চ তা পাশ হয়।

শিবনাথ শাস্ত্রী ব্রাহ্মসমাজের ইতিহাসে যথার্থই লিখেছেন যে, "The passing of this Act may be justly regarded as the crowning success of the prolonged efforts of the reformers for the amelioration of their social life. If abolished early marriage, made polygamy penal, sanctioned widow-marriages and inter-caste marraiges." কিন্তু অন্যদিকে এ কথাও ঠিক যে, "Its negative declaration, consequently upon the Act, being intended for parties not coming under any of the existing marraiage-laws and not professing any of the current faiths, has given great offence to our Hindu countrymen, from amongst whom the presest members of the Brahmo Samaj are largely recruited."

## ১৫. হিন্দুধর্মের শ্রেষ্ঠতা ( পৃ. ১৫২ )

রাজনারায়ণ বসুর এই বক্তৃতাটি গ্রন্থাকারে প্রকাশিত হয় ১৮৭১ খ্রীষ্টাব্দে। প্রথম সংস্করণের আখ্যাপত্র এইরূপ :

হিন্দুধর্মের শ্রেষ্ঠতা। / শ্রীরাজনারায়ণ বসু প্রণীত। / কলিকাতা। / জাতীয় যন্ত্রে মুদ্রিত। / ১৭৯৪ শক পৃ. অনুক্রমণিকা 1.+60+পরিশিষ্ট 1-28.

এই বক্তৃতাটি রাজনারায়ণ দিয়েছিলেন জাতীয় সভায় ১৮৭২ খ্রীষ্টাব্দের ১৫ সেপ্টেম্বর। ঐদিন সভাপতির আসন অলংকৃত ক'রেছিলেন মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুর। এই সংবাদ জানা যায় ১৮৭২ খ্রীষ্টাব্দের ১৫ সেপ্টেম্বর তারিখের *National Paper* পত্রিকার সংবাদ থেকে। ঐ দিন বক্তৃতা হওয়ার সংবাদ ছিলো। একই পত্রিকায় (সম্পাদক নবগোপাল মিত্র) ১৭ সেপ্টেম্বর এবং ২৫ সেপ্টেম্বর তারিখেও ঐ বক্তৃতা-বিষয়ে নানা খবর প্রকাশিত হয়।

স্বয়ং রাজনারায়ণ কিন্তু তাঁর 'আত্মচরিতে' ভিন্ন কাহিনী শুনিয়েছেন। তিনি লিখেছেন, "একদিন কালীনাথ দত্ত ও নগেন্দ্রনাথ চট্টোপাধ্যায় আমার কলিকাতার বাসায় আসিয়াছিলেন। তাঁহারা কথোপকথনের সময় বলিলেন যে, খ্রীষ্টীয় ধর্ম এত উৎকৃষ্ট যে, উহার পক্ষে অনেক কথা বলা যাইতে পারে। আমি বলিলাম যে, হিন্দুধর্মের পক্ষে অনেক কথা বলা যাইতে পারে। দেখিতে চাও তো দেখাইতে পারি। ইহাতেই হিন্দুধর্মের শ্রেষ্ঠতাবিষয়ক বক্তৃতার উৎপত্তি হয়।" বক্তৃতার স্থান নিয়েও আত্মচরিতে ভিন্ন কথা ব'লেছেন রাজনারায়ণ। তিনি উল্লেখ করেন যে, ১৩ নং কর্ণওয়ালিস ষ্ট্রীটে সাধারণ ব্রাহ্মসমাজের বাড়িতে উক্ত বক্তৃতা প্রদত্ত। আত্মচরিতের সংবাদ সঠিক নয়।

রাজনারায়ণের বক্তৃতা—'হিন্দুধর্মের শ্রেষ্ঠতা', সেই সময় কোলকাতায় এক মহা আন্দোলনের সৃষ্টি ক'রেছিল। একদিকে আদি ব্রাহ্মসমাজ এবং ভারতবর্ষীয় ব্রাহ্মসমাজ তখন 'ব্রাহ্মবিবাহবিধি' নিয়ে পরস্পরে তর্কে মত্ত, এই বক্তৃতায় সেই বাদানুবাদ বৃদ্ধি পায়। ১৮৭২ খ্রীষ্টাব্দের National Paper বা তত্ত্ববোধিনী পত্রিকার সঙ্গে Indian Mirror-এর বিরোধ একই কারণে। রাজনারায়ণের মূল বক্তৃতাটি ইংরাজী এবং উর্দু'তে অনূদিত হয়। ইংরাজী অনুবাদ প্রকাশিত হ'য়েছিল থিয়োসোফিস্ট পত্রিকায় এবং আত্মচরিতের বিবৃতি অনুসারে ১৮৮৯ খ্রীষ্টাব্দে।

রাজনারায়ণের এই বক্তৃতা 'হিন্দুধর্মের শ্রেষ্ঠতা' নিয়ে যে বাদানুবাদ সুরু হয়, তাতে অংশগ্রহণ করেন ডঃ রাজেন্দ্রলাল মিত্র, ভূদেব মুখোপাধ্যায়, সংস্কৃত কলেজের স্মৃতিশাস্ত্রের অধ্যাপক ভরতচন্দ্র শিরোমণি, আসামের ব্রাহ্ম নেতা পদ্মহাস গোস্বামী, রেভাঃ লালবিহারী দে, রেভাঃ কৃষ্ণমোহন, কেশবচন্দ্র সেন

এবং শিবনাথ শাস্ত্রী। তা ছাড়া ফ্রেণ্ড অফ ইণ্ডিয়ার সম্পাদক এবং লণ্ডনের বিখ্যাত The Times-এর কোলকাতার সংবাদদাতা জেম্‌স্ রুট্‌লেজ্ হিন্দুধর্মের সঙ্গে খ্রীধর্মের তুলনা ক'রে যে প্রবন্ধ লিখেছিলেন, তাতে রাজনারায়ণ বসুর বক্তৃতার প্রশংসা করেন এবং এই প্রশংসার সারমর্ম টাইম্‌স্ কাগজে ছাপা হয়।

রাজনারায়ণের বক্তৃতাসম্বন্ধে সমসাময়িক বঙ্গসুহৃদ পত্রিকা (আশ্বিন, ১২৭৯) লেখেন; "গত ৩১ ভাদ্র রবিবার ট্রেনিং একাডেমী স্কুল ভবনে জাতীয় সভায় মাসিক অধিবেশন হয়। আদি ব্রাহ্মসমাজের একজন প্রধান ব্রাহ্ম শ্রীযুক্ত বাবু রাজনারায়ণ বসু হিন্দুধর্মের শ্রেষ্ঠত্ব প্রতিপন্ন করিবার মানসে বক্তৃতা করেন। ব্রাহ্মচূড়ামণি শ্রীযুক্ত বাবু দেবেন্দ্রনাথ ঠাকুর সভাপতির আসনগ্রহণ করেন।...রাজনারায়ণবাবু হিন্দুদিগের প্রাচীন বেদ, তন্ত্র, পুরাণ, শাস্ত্র প্রভৃতি হইতে যুক্তিসকলই লইয়া হিন্দুধর্মের উৎকর্ষতা প্রমাণ করেন। প্রথমে ঐ সকল বেদাদির উৎপত্তি ও সংগ্রহকর্তাদিগের কতদূর মানসিক দূরদর্শিতা সেইটি সুচারুরূপে দেখান। পরে হিন্দুধর্মের উপরে যে কতকগুলি সমূলক অপবাদ দেওয়া হয়, সেইগুলি প্রদর্শন ও সঙ্গত যুক্তি দ্বারা খণ্ডন করেন।"

এই পর্যন্ত ঠিক ছিল কিন্তু রাজনারায়ণ যখন "হিন্দুধর্ম যে সর্বোৎকৃষ্ট ধর্ম" তা প্রমাণ করিবার জন্য খ্রীষ্ট ও ইসলামধর্মের সঙ্গে তুলনা করেন তখন সেটা সাম্প্রদায়িকতার দোষে দুষ্ট হয়। ব্রাহ্মসমাজের অসাম্প্রদায়িক ভাবধারা বজায় রেখেছিলেন ভারতবর্ষীয় ব্রাহ্মসমাজ, আদি ব্রাহ্মসমাজ স্পষ্টতঃই একদেশদর্শিতার শিকার, তা এই বক্তৃতায় প্রমাণিত হয়। গোঁড়ামি-মুক্ত অসাম্প্রদায়িক দৃষ্টিভঙ্গি (secular outlook) থাকাতেই শিবনাথ শাস্ত্রী কেশবচন্দ্র সেনকে সমর্থন করেন।

১৬. ভারত-আশ্রম (পৃ. ১৫২)

ইংল্যাণ্ড থেকে ফিরে এসে আচার্য কেশবচন্দ্র সেন যে কাজগুলি করেছিলেন, তার মধ্যে সবিশেষ উল্লেখযোগ্য দু'টি—প্রথম 'ভারতসংস্কারসভা' এবং অতঃপর ভারত-আশ্রম। প্রথমটি ১৮৭০ খ্রীষ্টাব্দের নভেম্বর মাসে এবং দ্বিতীয়টি ১৮৭২ খ্রীষ্টাব্দের ৫ই ফেব্রুয়ারী প্রতিষ্ঠিত হয়। ভারত-আশ্রম

আমাদের দেশে প্রথম Commune বা Community living-এর উজ্জ্বল দৃষ্টান্ত, যদিও তা দীর্ঘস্থায়ী হয়নি।

কেশবচন্দ্র সেন যখন ভারতবর্ষীয় ব্রাহ্মসমাজের অবিসংবাদী নেতা, সেই সময় অনেক যুবক এবং প্রৌঢ় ব্যক্তি ব্রাহ্মধর্মের আদর্শে অনুপ্রাণিত হ'য়ে গৃহ-ত্যাগ ক'রে এগিয়ে আসেন। অনেক সময় ইচ্ছে ক'রে, অনেক সময় বাধ্য হ'য়ে। বহুক্ষেত্রে পরিবার-পরিজন নিয়ে। তাঁরা কলকাতায় নানা জায়গায় থাকলেও একটি কেন্দ্রীয় আবাসস্থলের প্রয়োজনীয়তা দেখা দিল। বিশেষত যাঁরা প্রচারব্রত গ্রহণ করেছিলেন সেই সম্প্রদায়ের জন্য। এঁদের অধিকাংশেরই জীবিকা বলতে কিছু ছিল না, সব ত্যাগ ক'রে এসেছিলেন। কেশবচন্দ্র এই সব পরিবারগুলিকে একসঙ্গে নিয়ে একটা বৃহৎ "সুখী পরিবার" গঠন করবার জন্যই 'ভারত-আশ্রম' স্থাপন করেন। বিলেতের Middle Class English Homeগুলি তাঁকে অনুপ্রাণিত ক'রেছিল।

গৌরগোবিন্দ উপাধ্যায় লিখেছেন: "৫ই ফেব্রুয়ারী (১৮৭২ খৃঃ) সোমবার কলিকাতা হইতে সাড়ে তিন ক্রোশ দূরে বেলঘরিয়াস্থ উদ্যানে 'ভারতাশ্রম' সংস্থাপিত হয়। শ্রদ্ধেয় বন্ধু শ্রীযুক্ত বাবু জয়গোপাল সেন তাঁহার উদ্যান 'ভারতাশ্রম' সংস্থাপনজন্য দেন। এইরূপ স্থির হয় যে, আশ্রমের অধিবাসী-সংখ্যা এবং আয় বাড়িলে, উহা কলিকাতায় আনীত হইবে। স্বয়ং কেশবচন্দ্র সেন ও তাঁহার বন্ধুবর্গের পরিবার আশ্রমের অধিবাসী হন।" (আচার্য কেশবচন্দ্র, শতবার্ষিকী সংস্করণ, দ্বিতীয় খণ্ড, কলিকাতা ১৯৩৮, পৃ. ৯২১) ভারতসংস্কার সভার 'স্ত্রী বিদ্যালয়টি' ভারত-আশ্রমে স্থানান্তরিত হয়।

এই আশ্রমটি কিছুদিনের মধ্যেই কলকাতায় চ'লে আসে। "অনেকে বোধ করি শুনিয়াছেন যে, কলিকাতায় এক আশ্রম স্থাপিত হইয়াছে। গত মাঘমাসে বেলঘরিয়াগ্রামে ইহার সূত্রপাত হয়। দুই মাস পরে উহা স্থানান্তরিত হইয়া কাকুড়গাছিস্থ রাণী স্বর্ণময়ীর উদ্যান-বাটীতে প্রতিষ্ঠিত হয়। তথা হইতে এক মাস হইল উহা কলিকাতায় উঠিয়া আসিয়াছে। এই আশ্রমের নাম 'ভারত-আশ্রম'।" (বামাবোধিনী পত্রিকা, আষাঢ়, ১২৭৯ বঙ্গাব্দ, পৃ. ৬৭)

কেশব-জীবনীকার উপাধ্যায় গৌরগোবিন্দও এই সংবাদ লিখেছেন: "এদিকে ভারতাশ্রমের অধিবাসীসংখ্যা বাড়িতে লাগিল। কলিকাতা হইতে দূরে অবস্থান করিলে কার্য বিশৃঙ্খল হইয়া পড়ে, এজন্য স্থান-পরিবর্তনের

প্রয়োজন হইল। উদ্যানভূমি আশ্রমের জন্য নিতান্ত উপযোগী, সুতরাং কলিকাতার নিকটবর্তী তাদৃশ অপর একটি স্থানে আশ্রম লইয়া যাওয়ার উদ্যোগ হইতে লাগিল। অবশেষে শ্রীমতী মহারাণী স্বর্ণময়ীর কাঁকুড়গাছির উদ্যান অতি প্রশস্ত ও মনোহর দেখিয়া, সেখানে আশ্রম তুলিয়া আনা হইল।" (আচার্য কেশবচন্দ্র, ২য় খণ্ড, পৃ. ৬৯)। অতঃপর "কাঁকুড়গাছির উদ্যানে আশ্রম একমাসকালমাত্র ছিল, পরিশেষে মেরজাপুর স্ট্রীটে, গোলদীঘির দক্ষিণদিকে ১৩সংখ্যক এক গৃহে, আশ্রম উঠিয়া আসিল। নরনারীতে সর্বশুদ্ধ এখন ৪২জন উহার অধিবাসী। প্রাতে ও রজনী ৮টার সময় প্রতিদিন দুইবেলা উপাসনা হইত।" (পূর্বোক্ত গ্রন্থ, পৃ. ৯৪০)। [মহারাণী স্বর্ণময়ীর কাঁকুড়গাছির বাগানবাড়ি বর্তমানে মানিকতলা মেইন রোড্ এবং ভি. আই. পি. রোডের সংযোগস্থলে ছিল। ১২ এবং ১৩ নং মির্জাপুর বর্তমানে সূর্য সেন স্ট্রীটের অন্তর্গত, যেখানে সিটি স্কুল অবস্থিত।] এই মিরজাপুরের বাড়ি থেকে ভারত-আশ্রম উঠে যায় ১০নং আপার সার্কুলার রোড্ (বর্তমান ২৮৯ নং আচার্য প্রফুল্লচন্দ্র রোড্) এক বাড়িতে। ভিক্টোরিয়া ইনষ্টিটুশনের বিপরীতদিকে পুকুরসমেত এই সুবৃহৎ বাড়ীটির মালিক ছিলেন বাবু ব্রজনাথ ধর। [বর্তমানে এইস্থানে রাজাবাজার ট্রাম ডিপো হয়েছে, ১৯১০ খ্রী. থেকে। ব্রজনাথ ধর কেনার আগে এই বাড়িতেই ছিল সেণ্ট ভিন্‌সেণ্টস্ হোম। এই তথ্য জানিয়েছেন রাধারমণ মিত্র, 'কলিকাতার টুকিটাকি', এক্ষণ, ১২ বর্ষ, ৫-৬ সংখ্যা, ১৩৮৩] তখন এর অধিবাসী ১০২- ২৮ জন পুরুষ, ৩৫ জন নারী, ১৭ জন বালক এবং ২২ জন বালিকা। (দ্রঃ ধর্মতত্ত্ব, ১৬ মাঘ ও ১ ফাল্গুন, ১৭৯৫ শক, পৃ. ২০)। ১৮৭৭ নাগাদ 'ভারত-আশ্রম' বাবু ব্রজনাথ ধরের বাড়ি থেকে ৩নং পটুয়াটোলা লেন-এ উঠে যায়। (দ্রঃ *Indian Mirror*, 16 September, 1876)। তখন এর নাম হয় প্রচার-আশ্রম। [এই বাড়িতে—ঠিকানা ৩নং রমানাথ মজুমদার স্ট্রীটে—নববিধান ব্রাহ্মসমাজপ্রচার-আশ্রম ১৮৭৭-১৯৫৪ পর্যন্ত প্রায় ৭৫ বছর ধরে ছিল। এ কথা জানিয়েছেন নববিধান ট্রাস্টের সভাপতি সতীকুমার চট্টোপাধ্যায়।] ১৮৭৭ খ্রীষ্টাব্দের ২ নভেম্বর কেশবচন্দ্র সেন 'কমল-কুটীর' (Lily Cottage) তৈরি করেন এবং ক্রমে তৎসংলগ্ন প্রচারক-নিবাসে প্রচারকগণ উঠে যান এবং ভারত-আশ্রমের স্বতন্ত্র অস্তিত্ব বিলোপ হয়।

এবার ভারত-আশ্রমের কর্ম এবং ভারত-আশ্রমের প্রভাব বিষয়ে সংক্ষেপে আলোচনা করি। কেশবচন্দ্রের আদর্শ ছিল অতি উন্নত ধরণের। তিনি গড়তে চেয়েছিলেন এক "সুখী পরিবার"। সবাই মিলে-মিশে একান্নবর্তীভাবে থাকবে। কাঁকুড়গাছিতে থাকাকালীন একটি সুন্দর ব্রহ্মসঙ্গীত—"এই কি হে সেই স্বর্গ-নিকেতন"—রচিত ও গীত হয়। তাঁর সেই সময়কার উপদেশ-গুলিতে এই ধরণের ভাব প্রকট। উদাহরণ দেওয়া যায়—"সকলেই আমরা শরীর এক, ব্রহ্ম আমাদের প্রাণ। অতএব সাবধান, কেহই বিচ্ছিন্ন হইয়া থাকিও না।" (আচার্যের উপদেশ, ২রা মাঘ, ১৭৯৩ শক)। "সকল জাতি এক হইবে, ভিন্ন দেশ থাকিবে না, ভিন্ন-পরিবার থাকিবে না, ভিন্ন সম্প্রদায় থাকিবে না।" (আ. উ. ৩১ আষাঢ়, ১৭৯৪ শক)। "বাহিরে শত সহস্র শাখা-প্রশাখা, ভিতরে বৃক্ষের মূল এক। সেইরূপ যদিও মনুষ্য-পরিবার ক্রমে ক্রমে দেশে-বিদেশে ব্যাপ্ত হইয়া সভ্য, অসভ্য এবং ভিন্ন ভিন্ন জাতিরূপে পরিণত হইতেছে, কিন্তু মূলে মনুষ্য-পরিবার এক।" (৬ মাঘ, ১৭৯৬ শক। মাঘোৎসবে উপদেশ।) এবং শেষ পর্যন্ত অসুস্থ হ'য়ে হাজারীবাগ গিয়ে কেশবচন্দ্র 'সুখী পরিবার' নামে এক পুস্তিকা রচনা ক'রলেন। (দ্রঃ আ. কে. ২য় খণ্ড, পৃ. ৯৯৭, ১০০৩-০৫)

শিবনাথ শাস্ত্রীর 'আত্মচরিত'-এ আমরা ভারত-আশ্রম সম্বন্ধে অনেক তথ্য পাই, তেমনি সুখপাঠ্য আলোচনা পাই অন্যতমা আশ্রমবাসিনী সুদক্ষিণা গঙ্গোপাধ্যায় (পরে সেন) প্রণীত 'জীবনস্মৃতি' গ্রন্থখানি পাঠ করে। 'ধর্মতত্ত্ব' পত্রিকায় মাঝে মাঝেই ভারত-আশ্রম সংবাদ প্রকাশিত হ'ত। সে যুগের বাংলার সামাজিক ইতিহাসে এবং জাতিগঠনে ভারত-আশ্রমের কৃতিত্ব অনন্ত। ভারতসংস্কারসভার নানা বিভাগের কাজ করার জন্য একদল নির্ভীক সাংসারিকচিন্তাবিমুক্ত যুবকের আশ্রয়স্থল ছিল এই সভা। ফলে নানা বিভাগে কাজ দ্রুত হ'তে পেরেছিল।

অবশ্য এই ভারত-আশ্রম যে একেবারে বিনা বাধায় বা বিনা ঝামেলায় কাজ করতে পেরেছিল, তা বলা যায় না। আর্থিক সমস্যা ছিল প্রধান বাধা। হরনাথ বসু নামে আশ্রমের জনৈক ব্যক্তির সঙ্গে প্রচারকগণের বিরোধ ছিল অত্যন্ত অশোভন এবং দৃষ্টিকটু। এখানে স্মরণ রাখা প্রয়োজন যে, কেশবচন্দ্রের অত্যুচ্চ আদর্শ থাকায় এই আশ্রমটি ক্রমে 'প্রচারক-নিবাস'এ পরিণত হয়।

যদিও স্ত্রী-বিদ্যালয়সমেত নানা সামাজিক সংস্কারমূলক কর্ম অব্যাহত ছিল। ১২৭৯ বঙ্গাব্দের আষাঢ় সংখ্যা 'বামাবোধিনী পত্রিকা'য় ভারত-আশ্রমের নিয়ম-কানুন ইত্যাদি বিস্তারিত দেওয়া আছে। এবং দ্রষ্টব্য—Indian Mirror, January 5, 1873, January 12, 1873, June 7, 1874, June 14, 1874, January 31, 1875 ইত্যাদি সংখ্যা।

অপিচ, শ্রীসতীকুমার চট্টোপাধ্যায়ের প্রণীত ক্ষুদ্র পুস্তিকা 'ভারত আশ্রম' ( কলকাতা, ১৯৮০ ) দ্রষ্টব্য।

## ১৭, স্ত্রী-স্বাধীনতাবিষয়ে মতভেদ ( পৃ. ১৬২ )

এই মতভেদের সূত্রপাত ভারতবর্ষীয় ব্রাহ্মসমাজ-মন্দিরে মহিলাদের বসবার স্থান নিয়ে বা যাঁকে সোফিয়া ডব্‌সন্‌ কলেট্‌ ব'লেছেন Seat controversy। ব্রাহ্মসমাজের বাংলা মুখপত্র 'ধর্মতত্ত্ব' পত্রিকায় ( ১৬ই জ্যৈষ্ঠ, ১৭৯৪ শক, ৫ম ভাগ, ১০নং ) এই 'সংবাদ'টি পরিবেশিত হয় :

"সম্প্রতি ব্রাহ্মমন্দিরে স্ত্রীলোকদিগের বসিবার স্থান লইয়া যে গোলযোগ হইতেছিল……তাহা একপ্রকার মীমাংসা হইয়া গিয়াছে। যেখানে অর্গান আছে, তাহার পূর্বদিকের স্থান রেল দিয়া ঘেরা হইতেছে। এই ঘেরার মধ্যে কয়েকখানি বেঞ্চ, যে সমস্ত স্ত্রীলোক বাহিরে বসিতে ইচ্ছা করেন তাঁহাদের জন্য রাখা হইবে। তাহার পশ্চাদ্ভাগে তাঁহাদিগের আত্মীয়দিগের বসিবার স্থান হইবে। Indian Mirror সম্পাদক কহেন যে, "পূর্বপ্রদেশস্থ সকল খ্রীষ্টীয় প্রকাশ্য উপাসনা-মন্দিরে চিরকালই স্ত্রী-পুরুষের স্বতন্ত্র বসিবার স্থান হইয়া আসিয়াছে, তবে কেন আমরা এই প্রাচীন উত্তম রীতি পরিত্যাগ করি?" আমরা ও-বিষয়ে আরো কহিতেছি যে, জর্মানি প্রভৃতি পশ্চিম-প্রদেশস্থ অনেকগুলি উন্নত খ্রীষ্ট সমাজেও এখন দৃঢ়রূপে এই নিয়ম প্রচলিত আছে। কেবল England ছাড়া। যাহা হউক, আমাদের ভগ্নীরা জ্ঞানেতে ধর্মেতে, স্বাধীনতাতে উন্নত হইন, ইহাই আমাদের আন্তরিক ইচ্ছা। বর্তমান সময়ে এ দেশে স্ত্রীলোকদিগকে পশ্চাৎ স্থানে পরদার বাহিরে আসিতে হইলে সমধিক সতর্কতার প্রয়োজন।…আমরা প্রস্তাব করি যে, ১ জন অতি সচ্চরিত্র লোক এজন্য বিশেষরূপে নিযুক্ত থাকেন, যিনি স্ত্রীলোকদিগকে গাড়ি হইতে সঙ্গে করিয়া আনিবেন ও তাহাতে লইয়া যাইবেন…।' ( পৃ. ৬৮০ )।

এই গোলযোগ কেন হয়েছিল? কারণ, তখন পর্যন্ত ব্রহ্মমন্দিরে বাইরে মহিলাদের বসবার জন্য কোনো আসন ছিল না। ভারতবর্ষীয় ব্রাহ্মসমাজ মন্দির প্রতিষ্ঠিত হওয়ার (১৮৬৯) পরও তার অন্যথা হয়নি। অথচ এই সমাজ ঘোষণা করল—"নরনারী-সাধারণের সমান অধিকার।" সুতরাং equal right বা সমান-অধিকারের কথা বলা হবে আর তাদের বসতে দেওয়া হবে ভেতরে পর্দার অভ্যন্তরে এ-নিষেধ চলতে পারে না—এই যুক্তি তুললেন কয়েকজন, যাঁদের শিবনাথ সাস্ত্রী বলছেন 'স্ত্রী-স্বাধীনতার দল।' এই দলের নেতা 'অবলাবান্ধব' পত্রিকার সম্পাদক ঢাকা-থেকে-আগত উদ্যোগী-সংস্কারক দ্বারকানাথ গঙ্গোপাধ্যায়। তাঁর সঙ্গে ছিলেন দুর্গামোহন দাস, অন্নদাচরণ খাস্তগির, রজনীনাথ রায় প্রভৃতি। সকলেই পূর্ববঙ্গের। তা ছাড়া আনন্দমোহন বসু এবং যদুনাথ চক্রবর্তী এঁদের সমর্থক। এঁরা দাবী তুললেন যে, তাঁরা স্ত্রী-কন্যাদের নিয়ে উপাসনার সময় বাইরে সবার সঙ্গেই বসবেন। এই দাবী কিন্তু উপাসকমণ্ডলীর বা শিবনাথের ভাষায় 'অনুগত প্রচারক' দলের মনঃপুত হ'ল না—এই দলের মধ্যে গৌরগোবিন্দ উপাধ্যায়, গিরিশচন্দ্র সেন, অঘোরনাথ গুপ্ত, মহেন্দ্রনাথ বসু, অমৃতলাল বসু, ত্রৈলোক্যনাথ সান্যাল, প্রতাপচন্দ্র মজুমদার প্রভৃতি উল্লেখযোগ্য। সুতরাং ঘনিয়ে উঠল এক বিতর্ক এবং মতভেদ। এটা ১৮৭১ খ্রীষ্টাব্দের কথা।

স্ত্রী-স্বাধীনতার দলের লোকেরা কেশবচন্দ্র সেনের কাছে দরবার ক'রেই ক্ষান্ত হলেন না, কেশবচন্দ্র সেন কোন সিদ্ধান্তগ্রহণের আগেই তাঁদের দলের দুর্গামোহন দাস এবং অন্নদাচরণ খাস্তগির (এই উকীল-ডাক্তার পাবার বিশেষ বন্ধু) তাঁদের বাড়ির স্ত্রী-কন্যাদের নিয়ে সমাজের মধ্যে উপাসনার প্রকাশ্য স্থানে বসতে সুরু করলেন। এতে প্রচারক দলের লোকেরা খুবই ক্ষুব্ধ হলেন। তাঁরা তাঁদের কাগজে অত্যগ্রসর দলকে আক্রমণ করলেন। সমাজে দুর্ব্যবহার করা হ'ল।

ফলে স্ত্রী-স্বাধীনতার দল ভারতবর্ষীয় ব্রহ্মমন্দিরে উপাসনায় আসা সাময়িকভাবে বন্ধ ক'রে দিলেন। ডাঃ অন্নদাচরণ খাস্তগির মহাশয়ের বৌবাজারের বাড়িতে স্বতন্ত্র সাপ্তাহিক উপাসনা আরম্ভ হ'ল। 'ধর্মতত্ত্ব' পত্রিকায় (১লা চৈত্র, ১৭৯৩ শক) এই সংবাদ দেওয়া হয়। প্রথম দিনে যুবকদের অনুরোধে আচার্যের কাজ করেছিলেন আদি ব্রাহ্মসমাজের প্রধান

আচার্য মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুর। (দ্রঃ তত্ত্ববোধিনী পত্রিকা, ১ জ্যৈষ্ঠ, ১৭৯৪ শক)। শিবনাথ শাস্ত্রীর আত্মচরিতপাঠে জানা যায় যে, তিনি 'স্ত্রী-স্বাধীনতার দলের' বন্ধুদের অনুরোধে এইখানে উপাসনা করেছিলেন। ফলে প্রচারকবৃন্দ তাঁর উপর বিরক্ত হন। এই স্বতন্ত্র উপাসনা চলতে লাগল।

গুরুচরণ মহলানবিশ লিখেছেন যে, "আমি তথায় এবং ভারতবর্ষীয় ব্রহ্মমন্দিরে উভয় স্থানেই উপাসনায় যোগ দিতাম।" তিনি একবার প্রতাপচন্দ্র মজুমদারকে নিয়ে কেশবচন্দ্র সেনের কাছে গিয়ে ব্যাপারটি আলোচনা করেন। তখন নাকি কেশবচন্দ্র বলেন, "স্ত্রী কি পুরুষ সকলেরই স্বাধীনতা স্বাভাবিক। আমাদের দেশে ঘটনাক্রমে অবরোধপ্রথা প্রচলিত হইয়াছে। পাশ্চাত্য দেশে স্ত্রী-পুরুষ উভয়ে প্রকাশ্য বসিয়া উপাসনা করিয়া থাকেন, এখানে তাহা হইবে না কেন?" (দ্রঃ আত্মকথা, গুরুচরণ মহলানবিশপ্রণীত, কলকাতা, ১৯৭৪)। কেশব সেন ব্যক্তিগতভাবে সম্ভবতঃ নারীসমাজকে প্রকাশ্য স্থানে বসতে দিতে রাজি ছিলেন, কারণ, তিনি ১৮৭২ খ্রীষ্টাব্দের মাঝামাঝি সময়ে স্ত্রী-স্বাধীনতার দল এবং প্রচারকদলের বিবাদ মীমাংসা ক'রে দেন, যে, সংবাদ 'ধর্মতত্ত্ব' (১৬ জ্যৈষ্ঠ, ১৭৯৪ শক) পত্রিকা থেকে আগেই দিয়েছি। শাস্ত্রীর ভাষায়—"A reconciliation was then effected between Mr. Sen's party and the seceders, by the former agreeing to provide reserved neats for ladies who wanted to sit out side the screen." (*History of the Brahmo Samaj*, 2nd Ed, 1974, p. 163)

এই আন্দোলন নিয়ে সবচেয়ে বিস্তারিত আলোচনা করেন (যা খুবই সমসাময়িক কালের লেখা হিসেবে গুরুত্বপূর্ণ) সোফিয়া ডব্‌সন্ কলেট্ লণ্ডনের এক পত্রিকায়। (দ্রঃ S. D. Collet, "*The Brahmo Samaj and Female Improvement, Inquirer*, September 20, 1873.) সেই দুষ্প্রাপ্য প্রবন্ধ থেকে অংশবিশেষ উদ্ধার করি: "The proposal was frist made to Sen by an East Bengal friend, some where about Christmas 1871. Mr. Sen at once expressed his approval of the principle, pointed out the difficulties attending the innovation in the present state of Native Society

and suggested the practical steps which should be taken for carrying it out so as to prevent abuse and protect the ladies from any unpleasantness, but nothing more took place for some weeks. Meanwhile the pupils of the 1st Class cf the Female Normal School of the I. R. A. [ Indian Reform Association ] with Mr. Sen's full approval, attended two public Lectures of his at the Town Hall af Calcutta. Shortly, afterwards, 2 or 3 ladies with their male relatives, presented themselves unexpectedly at the Brahmo Mindir and without waiting for permission or special arrangements took their seats in a very prominent place" "...At last Mr. Sen went to one of their leading men and ....arranged for other seats which would involve neither expense nor delay. The seceders gave up their separate meeting and passed the resolution "that all the members of the Bowbazar Brahmo Samaj shall attend the Brahmo Mandır of the Brahmo Samaj of India as formerly" [ sic ] And thus the dispute was amicably settled in June, 1872."

এই পরিশিষ্টের অনেকাংশ গৌতম নিয়োগী-রচিত ( অপ্রকাশিত ) 'ব্রাহ্ম-আন্দোলন ও বাংলাদেশে নারীমুক্তি' গ্রন্থের পাণ্ডুলিপি থেকে নেওয়া হয়েছে।

## ১৮. ভারত-আশ্রমে শিবনাথ / স্ত্রী-শিক্ষা বিষয়ে মতভেদ ( পৃ. ১৬২ )

ভারত-সংস্কার-সভার অধীনে Female Normal and Adult School প্রতিষ্ঠিত হয় ১৮৭১ খ্রীষ্টাব্দের ১লা ফেব্রুয়ারী। প্রতিষ্ঠাতা কেশবচন্দ্র সেন। প্রথমে ছাত্রী ছিল চৌদ্দ জন, পরে ৩১শে ডিসেম্বরের মধ্যে তা বেড়ে চব্বিশে পরিণত হয়। প্রথম বৎসর শিক্ষক হিসেবে মাঝে মাঝে কেশবচন্দ্র সেন স্বয়ং

এবং নিয়মিতভাবে বিজয়কৃষ্ণ গোস্বামী এবং অঘোরনাথ গুপ্ত ক্লাস নিতেন। ১৮৭২-এর ছাত্রীসংখ্যা ডিসেম্বর মাসে ছিল ৩০; আরো বেশি হ'ত, কিন্তু বিদ্যালয় পটলডাঙ্গা থেকে উঠে কাঁকুড়গাছির 'ভারত-আশ্রমে' চ'লে যাওয়ায় ছাত্রী কমে যায় এবং এই বৎসরই শিবনাথ শাস্ত্রী এবং গৌরগোবিন্দ রায় শিক্ষক হিসেবে স্কুলের গৌরববৃদ্ধি করেন। যেমন পরবর্তীকালে আমরা নাম পাই শশিভূষণ দত্ত, নগেন্দ্রনাথ চট্টোপাধ্যায়, মহেন্দ্রনাথ বসু, উমানাথ গুপ্ত, প্রসন্নকুমার সেন এবং গিরিশচন্দ্র সেন।

এই সত্তরের দশকেই স্ত্রী-শিক্ষাবিষয়ে মতভেদ ব্রাহ্মসমাজে দু'টি দলের সৃষ্টি করে। যার কিছুটা আভাস শিবনাথ শাস্ত্রী আত্মচরিতে দিয়েছেন। শুধু স্ত্রী-শিক্ষা কেন, নারী-অধিকার নিয়েই দ্বিমত—"মন্দিরে মহিলাদের বসিবার স্থান লইয়া যে বিবাদ তাহা মিটিয়া গেল বটে, কিন্তু স্ত্রীলোকের শিক্ষা ও সামাজিক অধিকারসম্বন্ধে কেশববাবুর সহিত এই অগ্রসর দলের যে মতভেদ ঘটিয়াছিল, তাহা এরূপ সহজে মিটিবার জিনিস ছিল না"।

কেশবচন্দ্র সেন প্রচলিত আধুনিক অর্থে বা পাশ্চাত্য অর্থে নারীর উচ্চ-শিক্ষা চাইতেন না। কেশব-অনুরাগী এবং অধুনা নববিধান ট্রাষ্টের চেয়ারম্যান শ্রীসতীকুমার চট্টোপাধ্যায় যথার্থই লিখেছেন, তিনি "মেয়েদের বিশ্ববিদ্যালয়ের উপাধিলাভের প্রয়োজন বোধ ক'রতেন না; নারীচিত্তের স্বাভাবিক বিকাশ, নারীচরিত্রের গঠন, সমাজে নিজস্ব স্থান পূর্ণ করার যোগ্যতা এবং মহৎ চরিত্রের সঙ্গে আধ্যাত্মিক যোগ স্থাপন করার শিক্ষা বেশী দরকার ব'লে বুঝতেন।" (দ্রঃ সমন্বয় মার্গ, কলকাতা, ১৯৬২, পৃ. ২৪১)। তাঁর অনুরাগী প্রচারকবৃন্দ যেমন প্রতাপচন্দ্র মজুমদার, গৌরগোবিন্দ উপাধ্যায়, গিরিশচন্দ্র সেন, অঘোরনাথ গুপ্ত, উমানাথ গুপ্ত, কান্তিচন্দ্র মিত্র, মহেন্দ্রনাথ বসু প্রমুখ ছিলেন এই দলে।

কিন্তু ব্রাহ্মসমাজের অপেক্ষাকৃত তরুণ এবং 'উন্নতিশীল' সমাজ-সংস্কারকগণ যেমন দ্বারকানাথ গঙ্গোপাধ্যায়, দুর্গামোহন দাস, আনন্দমোহন বসু, অন্নদাচরণ খাস্তগির, শিবনাথ শাস্ত্রী, নগেন্দ্রনাথ চট্টোপাধ্যায়, শশিপদ বন্দ্যোপাধ্যায়, উমেশচন্দ্র দত্ত, রজনীনাথ রায় প্রমুখ নেতারা চাইতেন নারীজাতির সর্বাঙ্গীণ স্বাধীনতা। নারীর পুরুষের সমান অধিকার। উচ্চশিক্ষার অধিকার এর অন্তর্গত। তা ছাড়া, সাহিত্য, বিজ্ঞান, দর্শন, ইতিহাস ইত্যাদি যাবতীয় বিষয়

পড়ানো হোক, এটাও তাঁরা চাইতেন। ব্রাহ্মসমাজের লোক নন, অথচ প্রগতিশীল এমন বাঙালী ভদ্রলোকদের মধ্যে অনেকেই এই দলের চিন্তাধারায় একমত ছিলেন।

শুধু উচ্চতর শিক্ষাই নয়, কি কি ধরণের বিষয় নারীজাতিকে পড়ানো উচিত, তা নিয়েও কেশবচন্দ্রের পক্ষে ও বিপক্ষে ব্রাহ্মসমাজে দু'টি দল গ'ড়ে উঠেছিল। এই দুই দলের বিবাদ শেষ পর্যন্ত ব্রাহ্ম-আন্দোলনে দ্বিতীয়বার ভাঙন নিয়ে আসে। ভারতবর্ষীয় ব্রাহ্মসমাজ থেকে কেশব-বিরোধীরা যে কারণে আলাদা হ'য়ে গিয়ে ১৮৭৮ খ্রীষ্টাব্দে সাধারণ ব্রাহ্মসমাজ প্রতিষ্ঠা করেছিলেন, সেগুলির মধ্যে নারীমুক্তি-আন্দোলন নিয়ে মতপার্থক্য বিশেষ উল্লেখযোগ্য।

ব্রাহ্মসমাজের প্রগতিশীল নেতৃবর্গ কেশবচন্দ্র সেনের ভারত-আশ্রমের নারী-বিদ্যালয় ত্যাগ ক'রে শেষ-পর্যন্ত হিন্দু-মহিলা বিদ্যালয় ও বঙ্গ-মহিলা-বিদ্যালয় নামে দু'টি স্বতন্ত্র প্রতিষ্ঠানের মাধ্যমে কাজ সুরু করে। এ-বিষয়ে বিস্তারিত আলোচনা ২১ নং পরিশিষ্টে করা হয়েছে।

## ১৯. 'আদেশবাদ' বিষয়ে মতভেদ (পৃ. ১৬৩)

১৮৭৩ খ্রীষ্টাব্দ থেকে কতকগুলি মৌল বিষয়ে কেশবচন্দ্র সেনের সঙ্গে ব্রাহ্মসমাজের তরুণ উন্নতিশীল দলের সুস্পষ্ট মতপার্থক্য দেখা দেয়। এগুলির মধ্যে নারীজাতির অধিকার তথা শিক্ষা, নিয়মতন্ত্রপ্রণালী, রাজনৈতিক দৃষ্টিভঙ্গি প্রভৃতি যেমন উল্লেখযোগ্য, তেমনি আদেশবাদ বিষয়ে মতভেদও উল্লেখযোগ্য। ১৮৭৮ খ্রীষ্টাব্দে কুচবিহার বিবাহকে কেন্দ্র ক'রে ভারতবর্ষীয় ব্রাহ্মসমাজে ভাগাভাগি হ'লেও এই সমস্ত মৌলিক পার্থক্যই সাধারণ ব্রাহ্মসমাজের জন্মের কারণ হিসেবে ধরা যেতে পারে।

১৮৭২-৭৩ সময়ের পর থেকেই কেশবচন্দ্রের বক্তব্য ও আদর্শের সঙ্গে আচরণে পার্থক্য দেখা যেতে থাকে। ১৮৭২ পর্যন্ত তিনি ছিলেন ব্রাহ্ম-আন্দোলনের অবিসংবাদী নায়ক এবং প্রধান ব্যক্তিত্ব। তারপর থেকে তিনি নিজেকে ঈশ্বরের 'প্রেরিত পুরুষ' (Apostle) বলে প্রচার করতে থাকেন; তাঁর প্রত্যেক কাজই ঈশ্বর-আদিষ্ট (Divine Command) বলেন এবং যাঁরা তাঁর সঙ্গে একমত নন, তাঁদের কঠোর সমালোচনা করতে

সুরু করেন। এতে কেশবচন্দ্রের অনুগত প্রচারকবৃন্দ যেমন খুশী হন, তেমনি যুক্তিবাদী এবং ব্যক্তিপূজাবিরোধী প্রগতিশীল তরুণদল ক্ষুব্ধ হন। এই বিশেষ 'আদেশ' তত্ত্বটি, বলা বাহুল্য, রামমোহন রায়ের যুক্তিধর্মের বিরোধী। এই আদেশবাদের বিরুদ্ধে শিবনাথ শাস্ত্রীর সম্পাদনায় 'সমদর্শী' নামে এক পত্রিকা প্রকাশিত হয় ১৮৭৪ খ্রীষ্টাব্দের নভেম্বর মাসে। সমদর্শীকে ঘিরে একটি কেশববিরোধী দল গ'ড়ে ওঠে। চিন্তার স্বাধীনতা, নিজস্ব মত ও আলোচনার স্বাধীনতা প্রভৃতি এই দলের লক্ষ্য ছিল।

১৮৭৩ খ্রীষ্টাব্দের ২৫ জানুয়ারী 'Inspiration' শীর্ষক বক্তৃতায়, ১৮৭৪ খ্রীষ্টাব্দের ২৪ জানুয়ারী 'The Kingdom of Heaven' বক্তৃতায় এবং ১৮৭৫ খ্রীষ্টাব্দের ২৩ জানুয়ারী 'Behold the light of Heaven in India' শীর্ষক বক্তৃতায় কেশবচন্দ্রের এই 'বিশেষ আদেশ', 'বিশেষ বিধান' প্রভৃতি মত লক্ষ্য করা যায়। এগুলি সব তাঁর টাউন-হল বক্তৃতা। তা ছাড়া 'ধর্মতত্ত্ব' পত্রিকায় নিয়মিতভাবে নানা রচনায় এবং ব্রহ্মমন্দিরে নানা উপদেশাবলীতেও কেশবচন্দ্রের একই মনোভাব ফুটে ওঠে। শুধু তাই নয়, এ কথাও বলা হয় যে, প্রচারকগণও ঈশ্বরের প্রেরিত এবং নিযুক্ত, সুতরাং তাদের বিচার এবং সমালোচনা মানুষ করতে পারবে না। এই সময় কেশবচন্দ্রের পরমত-অসহিষ্ণুতা এত বৃদ্ধি পায় যে, তিনি 'সান্‌ডে মিরার' কাগজে বিরোধী পক্ষকে কটাক্ষ করে স্বয়ং নানা মন্তব্য করেন, যেমন secutarists, infidels, rationalists, men of little faith ইত্যাদি।

শুধু তাই নয়, ব্রাহ্মসমাজের সমাজ-সংস্কার তথা মানবসেবামূলক কাজগুলির দিক থেকে দৃষ্টি ফিরিয়ে যোগ, ভক্তি ইত্যাদির মাধ্যমে সন্ন্যাস-জীবনের উপর জোর দেওয়া হয়। পোশাক, খাদ্য নানা বিষয়ে সংকুচিত ক'রে ক্রমশঃ তাঁরা হিন্দু সন্ন্যাসীর মত জীবনযাত্রা সুরু করেন। যোগ, ভক্তি, জ্ঞান ও সেবা এই চারটি ধর্মের প্রধান দিক হিসেবে তিনি নির্দেশ করেন।

এই 'প্রত্যাদেশ' বিষয়কে কেন্দ্র ক'রে ব্রাহ্মসমাজের তরুণ যুক্তিবাদী নব্যদলের মধ্যে বিশেষ বিক্ষোভ দেখা যায়। 'কুচবিহার বিবাহ স্বয়ং ঈশ্বরের আদেশে' এ কথা বলা আদেশবাদের চূড়ান্ত পর্যায়। যেহেতু বিরোধীরা এ-সব মেনে নিতে রাজি ছিলেন না, তাই তাঁরা ভারতবর্ষীয় ব্রাহ্মসমাজ থেকে বেরিয়ে গিয়ে সাধারণ ব্রাহ্মসমাজ স্থাপন করেন।

২০. 'নিয়মতন্ত্রপ্রণালী লইয়া মতভেদ' (পৃ. ৬৫)

নারী-স্বাধীনতা নিয়ে 'নারী-স্বাধীনতার দলের' সঙ্গে যেমন কেশবচন্দ্র সেনের এবং তাঁর অনুরাগীদের মতভেদ হয়, আদেশবাদ নিয়ে যেমন সমাজে মতভেদ হয়, তেমনি আরেকটি বিষয়কে কেন্দ্র ক'রে ব্রাহ্মসমাজে বিতর্কের সৃষ্টি হয়, তা হ'ল নিয়মতন্ত্রপ্রণালী অর্থাৎ ব্রাহ্মসমাজের গঠনতন্ত্র (Constitution) নিয়ে। যে-সকল কারণে ভারতবর্ষীয় ব্রাহ্মসমাজে ভাঙন দেখা দেয়, এটি তার মধ্যে অন্যতম প্রধান বলে মেনে নেওয়া যায়।

এই দলের প্রধান ছিলেন আনন্দমোহন বসু এবং তা ছাড়া ছিলেন শিবনাথ শাস্ত্রী, নবীনচন্দ্র রায়, কেদারনাথ রায়, নগেন্দ্রনাথ চট্টোপাধ্যায়, যদুনাথ চক্রবর্তী, কালীনাথ দত্ত এবং দ্বারকানাথ গঙ্গোপাধ্যায়। ১৮৬৬ খ্রীষ্টাব্দে যখন ব্রাহ্মসমাজে প্রথম ভাঙন দেখা দেয়, তখন মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুরের বিরুদ্ধে কেশবচন্দ্র সেনের বিরোধিতার অন্যতম কারণ ছিল কোলকাতা ব্রাহ্মসমাজে ক্ষমতা প্রধানাচার্যের হাতে থাকা এবং কোনো প্রতিনিধিমূলক সভা বা নির্বাচিত দলের বা ব্যক্তির দ্বারা সমাজ পরিচালিত না হওয়া।

এ কথা কেশবচন্দ্র নিজে সেই সময়েই "Changes in the management of the Calcutta Brahmo Samaj" নামে *Indian Mirror* পত্রিকায় একটি প্রবন্ধে খুব স্পষ্ট ক'রে লিখেছেন (1st Feb 1865) (p. 405): "The bone of contention lies not in any difference of religious opinion, but in the questions of management. It is not a dispute in which one section is arrayed against another section of Brahmos on doctrinal question, but one in which the Brahmo Community are opposed to the trustees of the Samaj on a question of constitutional management'. কিন্তু আশ্চর্যের ব্যাপার এই যে, ভারতবর্ষীয় ব্রাহ্মসমাজ সৃষ্টি হওয়ার পরেও সমাজের management সংক্রান্ত কোনো স্পষ্ট নীতি নির্ধারিত হ'ল না।

কয়েকজন উৎসাহী যুবক সমাজের সব কাজে নিয়মতন্ত্র-অনুসারে সম্পন্ন করা উচিত বলে আন্দোলন শুরু করলেন। প্রথমে তাঁরা কেশবচন্দ্র সেনের সঙ্গে এবং তাঁর অনুগত প্রচারকদলের সঙ্গে কথাবার্তা চালান এবং তাতে ফল না হ'লে 'সমদর্শী' বলে একটি দল সৃষ্টি হয়। এই দলের পক্ষ থেকে

১৮৭৪ খ্রীষ্টাব্দের নভেম্বর মাসে শিবনাথ শাস্ত্রীর সম্পাদনায় 'সমদর্শী' পত্রিকা প্রকাশিত হয়। 'আদেশবাদ' বা 'বিধান' ইত্যাদি নিয়ে যেমন সমদর্শী দল আলোচনা করতেন, তেমনি "The so-called secularists started the *Samadarshi* and commenced from time to time to agitate for the introduction of constitutional modes of self-government in the church". (*History of the Brahmo Samaj*, Sastri, p. 167).

এই নিয়মতান্ত্রিক দলের লক্ষ্য ছিল দ্বিবিধ। একদিকে তাঁরা 'কলিকাতা উপাসকমণ্ডলী'তে নিয়মতন্ত্র চালাবার চেষ্টা করেন। ১৮৭৪ খ্রীষ্টাব্দের এক সভায় বাদানুবাদ আরম্ভ হয় যে, কে-কে উপাসকমণ্ডলীর সভ্য। অনেক ব্রাহ্ম চিঠি লিখে কেশবচন্দ্রকে অনুরোধ করলেন যে উপাসকমণ্ডলীকে 'বিধিপূর্বক পুনর্গঠিত করা হোক। কেশবচন্দ্র বিজ্ঞাপন দিয়ে ( ৩১ ভাদ্র ১৭৯৪ শক। ১৮৭৪ খ্রীঃ. ) এক সভা ডাকলেন, কিন্তু গোড়াতেই বলে দিলেন যে, পাঁচ বছর আগে উপাসক-মণ্ডলী "বিধিপূর্বক গঠিত" হয়েছিল। কেশবচন্দ্রের পক্ষ থেকে সভায় সাতটি প্রস্তাব পেশ করা হয় এবং অনেকের আপত্তি সত্ত্বেও তা পাশ হয়। ( আচার্য কেশবচন্দ্র, গৌরগোবিন্দ রায়, পৃঃ ৭৩৭-৪৭ ) নবগঠিত উপাসকমণ্ডলীতে সম্পূর্ণ ক্ষমতা থেকে গেল কেশবচন্দ্র সেনের হাতে।

কলিকাতা উপাসকমণ্ডলীর ব্যাপারে সমদর্শী দল সুবিধা করতে পারলেন না। তাঁরা তখন নির্বাচিত ট্রাষ্টিগণের হাতে সমাজের পরিচালন ভার দেওয়ার দাবি জানালেন। শাস্ত্রী মশাই লিখেছেন: "They began to agitate for the introduction of methods of constitutional government in the management of the affairs of church in general". (History, p. 268). কারণ প্রত্যেকের চাঁদায় সমাজ-মন্দির গড়ে উঠেছে। তাতে কোনো একজনের হাতে বিশেষ ক্ষমতা থাকা উচিত নয়।

১৮৭৬ খ্রীষ্টাব্দে নিয়মতান্ত্রিক দলের লোকেরা ব্রাহ্ম-প্রতিনিধি-সভা করার জন্য কেশবচন্দ্রকে বলতে লাগলেন। এইরকম এক প্রতিনিধি-সভা স্বয়ং কেশবচন্দ্র করেছিলেন আদি ব্রাহ্মসমাজ থেকে বেরিয়ে এসে। ১৮৭৭ খ্রীষ্টাব্দের

সাম্বৎসরিক উৎসবের সময় এই দলের ৩৫ জন ব্রাহ্ম প্রতিনিধি-সভা স্থাপন করবার জন্য অনুরোধ ক'রে কেশবচন্দ্রকে চিঠি লেখেন। এই বিষয় বিচার করবার ভার কেশবচন্দ্র সেন, শিবচন্দ্র দেব, দুর্গামোহন দাস, প্রতাপচন্দ্র মজুমদার, আনন্দমোহন বসু, শিবনাথ ভট্টাচার্য, নগেন্দ্রনাথ চট্টোপাধ্যায় এবং প্রসন্নকুমার রায় এই আটজন বিশিষ্ট ব্রাহ্মের উপর দেওয়া হয়। এঁরা প্রতিনিধি সভার খসড়া নিয়মাবলী তৈরি ক'রে ১৮৭৭ খ্রীষ্টাব্দের ১৯ মে এক সভা আহ্বান করেন।

এই সভায় প্রতিনিধি-সভা পুনর্গঠিত হয়। সভাপতি হন কেশবচন্দ্র সেন, সম্পাদক আনন্দমোহন বসু এবং সহকারী সম্পাদক শিবনাথ শাস্ত্রী, কিন্তু এই সভাকে সমাজের অন্যতম বিভাগে পরিণত করা হয় এবং নিয়ম হয় যে "কলিকাতাস্থ বা বিদেশস্থ কোন ব্রাহ্মসমাজের বর্তমান কার্যপ্রণালীবিষয়ে কোন হস্তক্ষেপ করা হইবে না।" সমদর্শীর দল এই নিয়মটা না চাইলেও, তাই ঠিক হয় ( আচার্য কেশবচন্দ্র, পৃ. ৮৭৫-৭৬ )। ১৮৭৭ খ্রীষ্টাব্দের সেপ্টেম্বর মাসের ২৩ তারিখে একটা অধিবেশনে চারটি সাব-কমিটি গঠিত হয়।

যদিও সম্পাদক আর সহকারী-সম্পাদক দু'জনেই নব্য দলের লোক, কিন্তু প্রতিনিধি-সভার ব্যবহারে এঁরা সন্তুষ্ট ছিলেন না বলেই হোক কিংবা অন্য কোন কারণেই হোক, সভার কাজ বিশেষ কিছু হয়নি। তাই নিয়ে ১৮৭৮ খ্রীষ্টাব্দের সাংবৎসরিক সভায় অভিযোগ হয়েছিল দেখা যায়। ১৮৭৮ খ্রীষ্টাব্দের ২৪শে জানুয়ারি অ্যালবার্ট স্কুলে সন্ধ্যে সাড়ে সাতটায় এই মিটিং হয় ( দ্রঃ অধিবেশন, কোলকাতা, ১৯১৭, পৃ. ১২৩-২৪ )।

এর মধ্যেই ১৮৭৮ খ্রীষ্টাব্দের কুচবিহারের রাজ-পরিবারে কেশবচন্দ্রের কন্যার বিবাহ হবে এই খবর প্রচারিত হ'লে ১৮৭৮ খ্রীষ্টাব্দের ২৩ ফেব্রুয়ারী এ সম্বন্ধে আলোচনা করবার জন্য ভারতবর্ষীয় ব্রাহ্মসমাজের সকল সভ্যের এক সভা ডাকেন শিবচন্দ্র দেব। ভারতবর্ষীয় ব্রাহ্মসমাজের সহকারী সম্পাদক প্রতাপচন্দ্র মজুমদার সমাজের পক্ষ থেকে আপত্তি জানিয়েছিলেন যে, সমাজের কর্তৃপক্ষ ছাড়া কেউ এ-রকম সভা করতে পারবে না। এই আপত্তি গ্রাহ্য হয়নি, কিন্তু নানা গোলমাল হওয়ায় সভায় বেশী কিছু কাজ হয়নি। পরে ২৮শে ফেব্রুয়ারি কোলকাতার টাউন-হলে একটি সভা করে ব্রাহ্মসমাজ-কমিটি গঠন করা হয়। এর সম্পাদক শিবচন্দ্র দেব। এই কমিটি করার অন্যতম উদ্দেশ্য—"to

conserve the best interest of the Samaj and to organise it on a constitutional basis". (History, Sastri, p. 169)

এর পর ক্রমশঃ এই নিয়মতন্ত্রপ্রণালীসম্মত সমাজ-পরিচালনার পক্ষপাতী নব্যদলের ব্রাহ্মরা সাধারণ ব্রাহ্মসমাজ গঠনের পথে এগিয়ে যান। সে কাহিনী স্বতন্ত্র।

## ২১. হিন্দু মহিলা বিদ্যালয় ও বঙ্গমহিলা বিদ্যালয় (পৃ. ১৭৮)

নারীজাতিকে উচ্চশিক্ষা দেওয়া নিয়ে উনিশ শতকের সত্তরের দশকে ব্রাহ্মসমাজে এক বিতর্ক শুরু হয়। একদিকে কেশবচন্দ্র সেন ও তাঁর অনুরাগী প্রচারকবৃন্দ, অন্যদিকে প্রগতিশীল বা শিবনাথের ভাষায় 'উন্নতিশীল' দল। যাঁদের 'নারী-স্বাধীনতার দল'ও বলা হ'ত।

এ-বিষয়ে আমি অন্যত্র আলোচনা করেছি এবং সেই আলোচনা থেকে প্রয়োজনীয় অংশ উদ্ধার করি।

"দ্বারকানাথ, আনন্দমোহন, দুর্গামোহন, শিবনাথ, নগেন্দ্রনাথপ্রমুখ ব্রাহ্ম নেতারা নারীর উচ্চশিক্ষা এমনিতেই চাইতেন এবং সেজন্য সক্রিয় আন্দোলনে নামতেও উৎসাহী ছিলেন। ১৮৭২ খ্রীষ্টাব্দে কুমারী অ্যানেট্ অ্যাক্রয়েড্ নামে এক ইংরেজ মহিলা কেশবচন্দ্র সেনের অনুপ্রেরণায় নারীশিক্ষাপ্রসারে অংশ নেওয়ার জন্য এদেশে আসেন। কথা ছিল, তিনি ভারত-সংস্কার-সভার বিদ্যালয়ে যোগ দেবেন, কিন্তু শেষ পর্যন্ত ঐ বিদ্যায়তন দেখে এসেও তিনি তাতে যোগ না দিয়েই নিজেই একটি বিদ্যালয় খোলার কথা চিন্তা করেন। কেশবচন্দ্রের চিন্তাধারার সঙ্গে তাঁর সুস্পষ্ট পার্থক্য প্রতীয়মান হয়। যাই হোক শেষ পর্যন্ত অ্যানেট্ অ্যাক্রয়েড্ কিছু সহানুধ্যায়ী ইংরেজ, যেমন বিচারপতি ফিয়ার এবং তাঁর স্ত্রী এমিলি ফিয়ার অথবা বরিশালের ম্যাজিষ্ট্রেট (পরে তাঁর স্বামী) হেন্‌রি বিভারিজ এবং ব্রাহ্মসমাজের 'প্রগতিবাদী' এবং 'নারী-স্বাধীনতার দল' প্রভৃতির সহায়তায় ১৮৭৩ খ্রীষ্টাব্দের ১৮ই নভেম্বর কলকাতার বেনেপুকুরে 'হিন্দু মহিলা বিদ্যালয়' প্রতিষ্ঠা করেন। বিচারপতি ফিয়ার, ব্যারিস্টার মনোমোহন ঘোষ, দুর্গামোহন দাস, মহারাণী স্বর্ণময়ী প্রভৃতি অনেকে মুক্তহস্তে সাহায্য করলেন এই বিদেশিনীকে। শশিপদ বন্দ্যোপাধ্যায় বেছে দেবেন এমন দু'জন শ্রেষ্ঠ ছাত্রীকে বৃত্তি দিতে প্রতিশ্রুত হলেন কুমারী

মেরী কার্পেন্টার। দুর্গামোহন দাসের স্ত্রী ব্রহ্মময়ী দেবী, শশিপদ বন্দ্যোপাধ্যায়, ভগবানচন্দ্র বসু, আনন্দমোহন বসু প্রত্যেকেই সাহায্য করলেন নানাভাবে। এবং দ্বারকানাথ গঙ্গোপাধ্যায় নিজে 'পণ্ডিত' হিসেবে যোগ দিলেন। ১৮৭৫ খ্রীষ্টাব্দের মার্চ অবধি স্কুল ভালভাবেই চলতে লাগল। অ্যাক্রয়েড্ তখন প্রধানা শিক্ষয়িত্রী, তারপর অ্যাক্রয়েড্ বিয়ে ক'রে চলে যেতেই স্কুলের অবস্থা খারাপ হ'তে লাগল এবং বছরখানেক এমিলি ফিয়ার প্রধানা শিক্ষয়িত্রী হিসেবে স্কুল চালিয়েও শেষ পর্যন্ত বন্ধ করে দিলেন, কিন্তু দু-চার মাসের মধ্যেই এই মৃত বিদ্যালয়টি 'বঙ্গমহিলা-বিদ্যালয়' নামে ১৮৭৬ খ্রীষ্টাব্দের ১লা জুন পুনর্জন্ম লাভ করলো। হিন্দু-মহিলা-বিদ্যালয়ের প্রায় প্রত্যেক ছাত্রীই বঙ্গমহিলা বিদ্যালয়ে যোগ দিলেন, যেমন স্বর্ণপ্রভা বসু, সরলা দাস, অবলা দাস, হরসুন্দরী দত্ত, স্বর্ণময়ী দত্ত, স্বর্ণময়ী চট্টোপাধ্যায়, বিনোদমণি বসু, গিরিজাকুমারী সেন, কাদম্বিনী বসু, এঁদের সঙ্গে পরে এসে যোগ দেন হেমলতা ভট্টাচার্য। মাত্র বারোজন ছাত্রী নিয়ে সুরু করেও বঙ্গমহিলা-বিদ্যালয় ১৮৭৬ থেকে ১৮৭৮ দু'বছরের মধ্যে অসাধারণ উন্নতি ও সাফল্যের পথে এগিয়ে যায়। ১৮৭৬ খ্রীষ্টাব্দে সরকার-প্রবর্তিত মাধ্যমিক বৃত্তি চালু হয় এবং বঙ্গমহিলা-বিদ্যালয়ের নানা ক্লাশের পাঁচজন—কাদম্বিনী বসু, সরলা রায়, স্বর্ণপ্রভা বসু, অবলা দাস এবং সরলা মহলানবিশ—এই বৃত্তি পান। পরের বছর ডি. পি. আই. রিপোর্টে বলা হয়, এটি "in every sense, the most advanced school in Bengal." "It was formerly managed in Calcutta by Miss Akroyd and lately revived by some Bengali gentlemen, who desire to see girls appearing at the University Examination." কারা এই "বাঙালী ভদ্রলোক" যাঁদের চেষ্টায় এই সাফল্য? শিবনাথ শাস্ত্রী লিখেছেন যে, দ্বারকানাথ গঙ্গোপাধ্যায় এই স্কুলের জন্য দিনরাত পরিশ্রম করতেন এবং দুর্গামোহন দাস বিশেষ সক্রিয় ছিলেন ও অর্থের ব্যাপারে উদার-হস্ত। ১৮৭৬-এ পুরোপুরি দানের টাকায় এই স্কুল চললে, ১৮৭৭-এ সরকার এবং পুরসভা মাসিক ৭৫ টাকা সাহায্য পাঠাতে সুরু করেন, সাফল্যে মুগ্ধ হয়ে। এই "বাঙালী ভদ্রলোক"দের অধিকাংশই সাধারণ ব্রাহ্মসমাজ-ভুক্ত হন ১৮৭৮-এর পরে। বড়লাট লর্ড লিটন নিজে এই বিদ্যালয়ের ছাত্রীদের বিদ্যায় মুগ্ধ, অন্যদিকে বেথুন স্কুল-কমিটির সভাপতিও

এই স্কুলের হিতাকাঙ্ক্ষী। বিচারপতি ফিয়ার নিজে সরকারকে চিঠি দিয়ে বেথুন স্কুলের সঙ্গে এই স্কুলকে যুক্ত করবার প্রস্তাব দিয়ে বিলেত চলে যান এবং ঐ প্রস্তাবের ভিত্তিতেই পরে স্কুল দু'টি যুক্ত হয়।"

দ্রঃ—গৌতম নিয়োগী, "ব্রাহ্ম-আন্দোলন ও বাংলাদেশে নারীশিক্ষার ঋতুবদল", তত্ত্বকৌমুদী, মাঘোৎসব সংখ্যা, ১৩৮২, পৃ. ১০১-১০২।

২১. (ক) রামকৃষ্ণ ও ব্রাহ্মসমাজ (পৃ. ১৮৩)

কলকাতার নিকটবর্তী দক্ষিণেশ্বরের কালী-সাধক পূজারী ব্রাহ্মণ গদাধর চট্টোপাধ্যায়, যিনি রামকৃষ্ণ পরমহংস নামে খ্যাত ছিলেন, উনিশ শতকের বাংলার অন্যতম স্মরণীয় ব্যক্তি। তাঁর সঙ্গে শুধু শিবনাথ শাস্ত্রী কেন, ব্রাহ্মসমাজের অনেকেরই গভীর সৌহার্দ্য এবং প্রীতির সম্পর্ক ছিল। ব্রাহ্মসমাজ নিরাকার উপাসনায় বিশ্বাসী, অপরপক্ষে রামকৃষ্ণ সাকার পূজার সমর্থক হওয়া সত্ত্বেও এই বন্ধুত্ব অটুট ছিল। কেশবচন্দ্র সেন, কান্তিচন্দ্র মিত্র, ত্রৈলোক্যনাথ সান্যাল, বিজয়কৃষ্ণ গোস্বামী, ত্রৈলোক্যনাথ দেব প্রভৃতি বহু ব্রাহ্ম ব্যক্তিরই রামকৃষ্ণ পরমহংসের সঙ্গে ঘনিষ্ঠতা ছিল। সাকার উপাসক হিন্দু রামকৃষ্ণ তাঁর শিশু-সুলভ সারল্যে, পরধর্মের প্রতি তাঁর শ্রদ্ধা ও সহিষ্ণুতায় এবং সার্বজনীন ঔদার্যে ব্রাহ্মসমাজের শ্রদ্ধাকর্ষণ করেন। দুর্ভাগ্যবশতঃ রামকৃষ্ণ-পরবর্তী যুগে—রামকৃষ্ণ-বিবেকানন্দমণ্ডলীর তথাকথিত ভক্ত কোন কোন ব্যক্তি ব্রাহ্মসমাজের প্রতি অযথা আক্রমণ করেছেন বা অনৈতিহাসিক মন্তব্য করেছেন। কোনো কোনো সাহিত্যিক আবেগের দাপটে এবং কল্পনার উচ্ছ্বাসে ইতিহাসকে বিকৃত করতেও কুণ্ঠিত হননি।

কিন্তু ঐতিহাসিক ঘটনাবলী তর্কাতীত। উনিশ শতকের শেষদিকে রামকৃষ্ণ পরমহংসকে কোলকাতার শিক্ষিত মধ্যবিত্তশ্রেণীর কাছে প্রথম পরিচয় করিয়ে দিয়েছিলেন ব্রাহ্মসমাজ। নরেন্দ্রনাথ দত্ত বা পরবর্তী স্বামী বিবেকানন্দের সঙ্গে রামকৃষ্ণের সাক্ষাতেরও আগে। ১৮৭৫ খ্রীষ্টাব্দের ২৮শে মার্চ 'ইণ্ডিয়ান মিরার' কাগজে। কিংবা 'ধর্মতত্ত্ব' কাগজে এক সংবাদে লেখা হয়: "ধর্মবিষয়ে তাঁহার মতামত যাহাই হোক, তিনি একজন সরল মানব এবং প্রেমিক ভক্ত একজন লোক লেখাপড়া না জানিয়াও কেবল অনুরাগের বলে কতদূর ধার্মিক হইতে পারে, রামকৃষ্ণ তাহার দৃষ্টান্তস্থল। (দ্রঃ, ১৪ মে, ১৮৭৫ সংখ্যা)।

ইংরাজী কাগজ 'থিয়িষ্টিক কোয়ার্টার্লি রিভিউ'তে রামকৃষ্ণ সম্পর্কে সশ্রদ্ধ মূল্যায়ন করা হয়। কলকাতার পত্র-পত্রিকায় রামকৃষ্ণ সম্বন্ধে এই সব আলোচনা অনেক সাধারণ মানুষকে তাঁর সম্বন্ধে আগ্রহী করে তোলে। বাংলায় প্রথম রামকৃষ্ণের 'জীবন ও বাণী' লেখেন ব্রাহ্মসমাজভুক্ত ভাই গিরিশচন্দ্র সেন ( ১৮৭৮ )। এ কথাই ঠিক যে, সাধারণ ব্রাহ্মসমাজ রামকৃষ্ণকে শ্রদ্ধা করতেন কিন্তু ধর্মীয় ব্যাপারে তাঁদের পার্থক্য সত্বেও। কেশবচন্দ্র সেন এবং নববিধান সমাজের সমন্বয় দর্শন রামকৃষ্ণের অনেক কাছাকাছি। তাদের মধ্যে আদান-প্রদান এবং পারস্পরিক প্রভাব সহজেই লক্ষ্যণীয়।

অপিচ দ্রষ্টব্য : প্রভাত বসু, রামকৃষ্ণ ও ব্রাহ্মসমাজ, G. C. Banerjee *Keshub Chunder and Ramkrishna*; Upendra Krishna Gupta *Max Muller on Ramkrishna and Keshub*; প্রভাতচন্দ্র গঙ্গোপাধ্যায়, পরমপুরুষ শ্রীশ্রীরামকৃষ্ণ প্রসঙ্গপ্রমুখ পুস্তিকা।

২২. ভারত-সভা (পৃ. ১১৩)

উনিশ শতকের শেষদিকে, সত্তরের দশক থেকেই, ব্রাহ্মসমাজের একদল প্রগতিশীল ব্যক্তি সঙ্গতকারণে মনে করতে থাকেন যে পৃথিবীর মানুষ তথা পার্থিব সমস্তাকে বাদ দিয়ে ধর্মসমাজের কাজ শুধু ঈশ্বরধ্যানে নিমগ্ন থাকা নয়। অতএব, ব্রাহ্মসমাজের কাজ মানবসমাজের সার্বিক মুক্তি আন্দোলন। রাজনৈতিক, অর্থনৈতিক, সামাজিক, সাংস্কৃতিক, প্রত্যেক দিকেই মানবাত্মার মুক্তি এবং বিকাশই ব্রাহ্মধর্ম তথা ব্রাহ্মসমাজের লক্ষ্য। এই মতাবলম্বীদের সঙ্গে সেই সময়কার ব্রাহ্মসমাজের অবিসংবাদী নেতা কেশবচন্দ্র সেনের বিরোধ হয় নানা কারণে এবং শেষ পর্যন্ত এই প্রগতিশীল ব্যক্তিগণ সাধারণ ব্রাহ্মসমাজ ( ১৮৭৮ ) গঠন করেন।

এই দলের মধ্যে আনন্দমোহন বসু, শিবনাথ শাস্ত্রী, দ্বারকানাথ গঙ্গোপাধ্যায় প্রভৃতি অনেকেই ছিলেন জাতীয়তাবাদী চিন্তায় উদ্বুদ্ধ এবং জাতীয় আন্দোলনে অংশ গ্রহণের পক্ষপাতী। কেশবচন্দ্র সেন কোন ব্রিটিশ-বিরোধী রাজনৈতিক সমিতিতে বা আন্দোলনে যোগদান করার পক্ষপাতী ছিলেন না, কিন্তু এঁদের এতে কোন আপত্তি ছিল না, বরং আগ্রহ ছিল। তা ছাড়া শিক্ষিত মধ্যবিত্ত সম্প্রদায়ের উপযোগী কোনো রাজনৈতিক সংগঠনের

তখন অভাব থাকায় প্রধানতঃ এঁদের চেষ্টায় ভারত-সভা বা ইণ্ডিয়ান অ্যাসোসিয়েশন প্রতিষ্ঠিত হয়। ব্রিটিশ ইণ্ডিয়ান্ অ্যাসোসিয়েশন তখন কাজ করছিল বটে, তবে তা ছিল অভিজাত এবং জমিদারদের সভা।

আনন্দমোহন বসু, শিবনাথ শাস্ত্রী এবং সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় এই তিনজন ছিলেন সেই সময়কার যুব-সমাজের কাছে সবচেয়ে শ্রদ্ধেয় এবং গ্রহণীয়। তাঁরাই প্রতিষ্ঠা করেছিলেন ভারত-সভা। সুরেন্দ্রনাথ যদিও ব্রাহ্মসমাজভুক্ত নন, তবু ব্রাহ্মভাবাপন্ন ছিলেন। উদার এবং সংস্কারমুক্ত। ১৮৭৬ খ্রীষ্টাব্দে 'ভারত-সভা' প্রতিষ্ঠিত হয়। সভাপতি হন রেভারেণ্ড কৃষ্ণমোহন বন্দ্যোপাধ্যায়, সাধারণ সম্পাদক আনন্দমোহন বসু এবং সহকারী সম্পাদক অক্ষয়কুমার সরকার।

সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় তাঁর আত্মজীবনী *A Nation in Making* গ্রন্থে লিখেছেন যে: "The Indian Association supplied a real need. It soon focussed the public spirit of the middle class and became the centre of leading representatives of the educated community of Bengal." (O. U. P. 1963, p. 39)

তিনি আরো লিখেছেন যে, "Associated with us in our efforts to organize a new Association upon popular lines was a devoted worker, comparatively unknown then and, I fear, even now, whose memory deserves to be rescued from oblivion. Dwarakanath Ganguly began life as a teacher and while yet young, embraced Brahmoism. In the schism in that took place between the two wings of the Brahmo Samaj, he sided with the dissidents and actively promoted the establishment of the Sadharan Brahmo Samaj. An ardent lover of what he believed to be the truth, when he took up a cause, he threw his whole soul into it. His co-operation in the organization of the new Association was of great value to us; and so long as

health and strength were spared to him, he worked in the cause of the Association with an energy and devotion, the memory of which, now that he is dead, his friends cherish with affectionate gratitude".

সাধারণ ব্রাহ্মসমাজের অনেকেই যেমন নগেন্দ্রনাথ চট্টোপাধ্যায়, কৃষ্ণকুমার মিত্র, কালীশংকর সুকুল প্রভৃতি এই প্রতিষ্ঠানের সঙ্গে যুক্ত ছিলেন। ডঃ অনিল শীল তাঁর *The Emergence of Indian Nationalism* গ্রন্থে লিখেছেন যে: "The constitution of the Indian Association was more democratic than that of the older organisation. [The British Indian Association]. More attention was paid to the election of officers and to majority votes. Although this was little more than a gesture, it did reflect an awareness that oligarchic control was out of place in a supposedly popular organisation". (Cambridge, 1968, pp. 217-18.) এই সংবিধান সম্মত নির্বাচিত প্রতিনিধিদের দ্বারা সমিতি পরিচালনার কথা আনন্দমোহন বসু, শিবনাথ শাস্ত্রী প্রমুখ ব্রাহ্মসমাজেও করবার চেষ্টা করেছিলেন।

ভারত-সভার আরেকটি কৃতিত্ব বাংলার তথা ভারতের বিভিন্ন জেলায়, গ্রামে-গঞ্জে এই সমিতির শাখা প্রতিষ্ঠা করা। দশ বছরের মধ্যে শতাধিক শাখা হয়। (দ্রঃ Bimanbehari Majumdar, *Indian Political Association and Reform of Legislature*, p. 144). শিক্ষিত মধ্যবিত্ত শ্রেণীর মধ্যে জাতীয়তাবাদের উন্মেষের পেছনে ভারত-সভার প্রভূত অবদান ছিল।

(অপিচ দ্রষ্টব্য, Jogesh Chandra Bagal, *History of the Indian Association*, Calcutta, 1953).

২৩. "ঘননিবিষ্ট দল" (পৃ. ২০৫)

শিবনাথ শাস্ত্রী লিখেছেন: "...এই সময়েই কয়েকজন উৎসাহী ব্রাহ্ম মিলিত হইয়া আর এক কার্যের সূত্রপাত করিলেন। তাঁহারা এক ঘননিবিষ্ট দল সৃষ্টি করিবার জন্য উদ্যোগী হইলেন।" (বর্তমান সংস্করণ, পৃ. ২০৫)

এই ঘননিবিষ্ট দলে ছিলেন শাস্ত্রীমশাই ছাড়া বিপিনচন্দ্র পাল, সুন্দরী-মোহন দাস, তারাকিশোর চৌধুরী, উমাপদ রায়, কালীশঙ্কর সুকুল, গগনচন্দ্র হোম, আনন্দচন্দ্র মিত্র এবং শরৎচন্দ্র রায়। বিপিনচন্দ্র তাঁর আত্মজীবনী 'সত্তর বৎসর' গ্রন্থে যা লিখেছেন, তা অতঃপর উদ্ধার করা গেল—

"শাস্ত্রীমহাশয়ও এই সময়েই আমাদের কয়েকজনকে লইয়া একটি ছোট কর্মী বা সাধক-দল গড়িবার চেষ্টা করেন। তিনি আমাদের জন্ম একখানি প্রতিজ্ঞা-পত্র রচনা করিয়া দেন। সে দলিলখানি বহুদিন হইল আমাদের ছাত্রাবাস হইতে কি করিয়া কোথায় যে চলিয়া যায়, তাহার সন্ধান পাই নাই। তাহার মূল কথাগুলি এখনও আমাদের মনের মধ্যে উজ্জ্বল হইয়া রহিয়াছে। আমাদের প্রতিজ্ঞার বিষয় ছিল :

(১) আমরা প্রতিমা পূজা করিব না এবং প্রচলিত প্রতিমা পূজার সঙ্গে কোন প্রকারে সংশ্লিষ্ট থাকিব না।

(২) আমরা বাক্যে ও কার্যে জাতিভেদ মানিব না এবং যাহাতে এই কুপ্রথা দেশ হইতে একেবারে উঠিয়া যায়, প্রাণপণে চেষ্টা করিব।

(৩) আমরা পরিবারে ও সমাজে স্ত্রী-পুরুষের সমান-অধিকার স্বীকার করিব এবং প্রতিষ্ঠা করিতে চেষ্টা করিব।

(৪) আমরা নিজেরা একুশ বৎসরের পূর্বে বিবাহ করিব না। কোন বালিকাকে তাহার ষোল বৎসরের পূর্বে পত্নীরূপে গ্রহণ করিব না এবং যে বিবাহে পুরুষের বয়স একুশ এবং বালিকার বয়স ষোড়শ বৎসরের কম, সেরূপ বিবাহে কোন প্রকার সাহায্য করিব না ও তাহার সঙ্গে সংশ্লিষ্ট থাকিব না।

(৫) আমরা যথাসাধ্য স্ত্রীলোক এবং জনসাধারণের মধ্যে শিক্ষাবিস্তারের জন্ম চেষ্টা করিব।

(৬) আমরা নিজেদের এবং দেশের লোকের স্বাস্থ্য, শক্তি ও শৌর্য বৃদ্ধির জন্ম ব্যায়াম করিব এবং নিজেরা অশ্বারোহণ ও বন্দুকচালনা অভ্যাস করিব এবং দেশের মধ্যে যাহাতে এ সকল বিদ্যার বহুল প্রচার হয় তাহার চেষ্টা করিব।

(৭) অমরা একমাত্র স্বায়ত্ত শাসনকেই বিধাতৃ নির্দিষ্ট শাসন ব্যবস্থা বলিয়া স্বীকার করি; তবে দেশের বর্তমান অবস্থা ও ভবিষ্যৎ কল্যাণের মুখ চাহিয়া এখন যে বিদেশী রাজ-শাসন প্রতিষ্ঠিত আছে, তাহার আইন কানুন

মানিয়া চলিব; কিন্তু দুঃখ, দারিদ্র্য, দুর্দশা দ্বারা নিপীড়িত হইলেও এই গভর্ণমেণ্টের অধীনে কখনই দাসত্ব স্বীকার করিব না।

ইহার সঙ্গে সঙ্গে আমরা এই প্রতিজ্ঞাও করিয়াছিলাম যে, আমাদের কাহারও কোন স্বতন্ত্র তহবিল থাকিবে না। যে যাহা উপার্জন করিবে, তাহা সকলের সাধারণ সম্পত্তি হইবে এবং এই সাধারণ তহবিল হইতে আমাদের পরিবারবর্গের প্রয়োজনীয় খরচপত্রের ব্যবস্থা হইবে।

এই প্রতিজ্ঞাটি কাযে কেহই রক্ষা করেন নাই। নানাদিকে সকলে কর্মোপলক্ষে ছড়াইয়া পড়াতে এ চেষ্টা করাও সম্ভব হয় নাই: নতুবা মোটের উপর যাঁহারা এই প্রতিজ্ঞাপত্র সহি করিয়াছিলেন, তাঁহাদের সকলেই যথাসাধ্য ও যথাসম্ভব অন্যান্য প্রতিজ্ঞাগুলি প্রতিপালন করিয়াছিলেন।" (প্রবাসী, মাঘ, ১৩৩৪, পরে পুস্তকাকারে প্রকাশিত সত্তর বৎসর, কলকাতা, ১৩৬২, পৃ. ২২২-২২৪)।

বিপিনচন্দ্র পাল এবং সুন্দরীমোহন দাস দু'জনেই ঘনিষ্ঠ বন্ধু, উভয়েই পূর্ববঙ্গের শ্রীহট্ট জেলার সন্তান। তাঁদের দুই পুত্র যথাক্রমে জ্ঞানাঞ্জন পাল এবং যোগানন্দ দাস ছিলেন বিশেষ ঘনিষ্ঠ বন্ধু। সদ্য-প্রয়াত জ্ঞানাঞ্জন পাল এবং যোগানন্দ দাস বর্তমান লেখককে একাধিকবার কথাপ্রসঙ্গে এই প্রতিজ্ঞাগুলির কথা বলতেন। বলতেন যে, উভয়েই তাঁদের পিতার কাছ থেকে এই প্রতিজ্ঞাগুলির অধিকাংশই আজীবন পালন করতে শিখেছেন। সুতরাং, দ্বিতীয় পুরুষ যখন এতখানি সশ্রদ্ধচিত্তে এবং নিষ্ঠার সঙ্গে প্রতিজ্ঞাগুলি মানতেন, তাহ'লে বিপিনচন্দ্র, সুন্দরীমোহনপ্রমুখ আটজনই যে শিবনাথ-রচিত প্রতিজ্ঞাগুলি মেনে চলবেন, তা আর আশ্চর্য কি?

'নবযুগের বাংলা' গ্রন্থে বিপিনচন্দ্র লিখেছেন: "শাস্ত্রী মহাশয় তখনও হেয়ার স্কুলে পণ্ডিতি করেন। এইজন্য প্রথম দীক্ষার দিনে তিনি এই প্রতিজ্ঞা গ্রহণ করিতে পারেন নাই। ইহার ছয়মাস পরে সরকারের কর্মে ইস্তফা দিয়া তিনি নিয়মমত দীক্ষা লইয়া এই দলভুক্ত হয়েন। দলটা যে খুব বড় ছিল তাহা নহে। স্বর্গীয় কালীশঙ্কর সুকুল, 'হেলেনা কাব্য' 'মিত্র কাব্য' 'ভারত মঙ্গল' প্রভৃতি রচয়িতা স্বর্গীয় আনন্দচন্দ্র মিত্র, সেকালের ব্রাহ্মসমাজের সুপরিচিত এবং সকলের শ্রদ্ধাভাজন, নিষ্ঠাবান ব্রাহ্ম স্বর্গীয় শরৎচন্দ্র রায় হাইকোর্টের ভূতপূর্ব প্রসিদ্ধ উকিল শ্রীযুক্ত তারাকিশোর চৌধুরী, (ইনি পরে

ব্রজবিদেহী সন্তদাস নামে ভারতবর্ষের বৈষ্ণবসমাজে পরিচিত হন ) শ্রীযুক্ত ডাঃ সুন্দরীমোহন দাস এবং আমি—আমরা এই কয়জনই প্রথমদিন দীক্ষাগ্রহণ করি। ইহার পরে শাস্ত্রী মহাশয়ের সঙ্গে শ্রীযুক্ত গগনচন্দ্র হোম ও শ্রীযুক্ত উমাপদ রায় এই দলভুক্ত হয়েন। ইহা ১৮৭৬-৭৭ ইংরেজীর কথা। আমরা এই প্রতিজ্ঞার সকলগুলিই যে রক্ষা করিতে পারিয়াছি একথা বলিতে পারি না। যে কমিউনিজ্‌মের (communism) আদর্শে আমরা এই দলটি বাঁধিতে গিয়াছিলাম, অর্থাৎ ব্যক্তিগত সম্পত্তি থাকিবে না; সাধারণ অর্থভাণ্ডারে নিজ নিজ উপার্জিত অর্থ দান করিয়া,—এই আদর্শ কার্যে পরিণত করিতে পারি নাই, কিন্তু অন্যান্য প্রতিজ্ঞাগুলি সকলেই রক্ষা করিয়া চলিয়াছেন। ( কলকাতা, তৃতীয় সংস্করণ, ১৩৭৯, পৃ. ১২২-২৩ )।

এই প্রতিজ্ঞাপত্রগুলি শিবনাথ শাস্ত্রীর এক অবিস্মরণীয় কীর্তি। তাঁর ব্যক্তিগত জীবনে যেমন, ব্রাহ্মসমাজের ইতিহাসেও তেমনই, এমনকি আধুনিক ভারতের রাষ্ট্রনৈতিক ইতিহাসে এর তাৎপর্য অপরিসীম। ভারতের রাজনৈতিক চিন্তাধারার প্রচার ও প্রসারেও এর গুরুত্ব যথেষ্ট। যা অনন্যকরণীয় ভঙ্গিতে লিখেছেন বিপিনচন্দ্র পাল : "It was a new movement which combined the religious and ethical idealism of the Brahmo Samaj under the mainstream of Keshab Chunder Sen with the new political ideal of which in a special degree Surendranath was undoubtedly the greatest apostle. There were Brahmo idealists who were left absolutely cold by the new political inspiration of our educated intellectuals. There were ardent politicians—and their number was very large—who were eagerly desiring the removal of the British subjection from their national state and administration, but who were untouched by the spiritual and ethical idealism of the Brahmo Samaj. To Shivanath belongs, in a special measure, the credit of realising the impossibility of attaining the moral and spiritual objective of the Brahmo Samaj without a radical reconstruction of our social life and

political government as the impossibility of reaching the political goal of democratic self-government unless our national politics was wedded to the ideals of spiritual and social freedom for which the Brahmo Samaj openly stood". (*Memoirs of My Life and Times*, Calcutta, second Ed, 1973, p 256).

শিবনাথের ব্যক্তিজীবনে প্রতিজ্ঞাগুলি তাৎপর্যপূর্ণ, কেননা তিনি নিজে সাম্রাজ্যবাদী ইংরেজ সরকারের চাকরী ( সরকারী হেয়ার স্কুলের পণ্ডিতের কাজ ) ছেড়ে দিয়েছেন এই প্রতিজ্ঞার পর নিজে নেতৃত্ব দিয়েছেন একদল শিক্ষিত যুবক শ্রেণীর আন্দোলনে। তাঁর জীবনে ভবিষ্যতে কি হবে না ভেবেই তিনি আর্থিক ঝুঁকি নিয়েছেন। প্রগতিশীল নানা আন্দোলনে যে তিনি প্রত্যক্ষভাবে যুক্ত, তা স্পষ্টভাবে ব্যক্ত করেছেন।

ব্রাহ্ম-আন্দোলনের ইতিহাসে এই প্রতিজ্ঞাগুলি বিশেষ তাৎপর্যপূর্ণ, কেননা —এর আগে ব্রাহ্মসমাজ আধ্যাত্মিক এবং নৈতিক আন্দোলনের দিকে যতোটা ঝুঁকে ছিলেন, রাজনৈতিক আন্দোলনের দিকে আদৌ ততোটা নয়। অথচ পরাধীন দেশে, ইংরাজ-শাসন অব্যাহত থাকলে এবং দেশের রাষ্ট্রনৈতিক এবং সামাজিক স্বাধীনতা অর্জিত না হলে শুধু ঈশ্বরধ্যানে মগ্ন হয়ে থাকাকেই ব্রাহ্মসমাজ ধর্ম ব'লে মনে করেন না। রামমোহনের সময় এবং দেবেন্দ্রনাথের সময় রাষ্ট্রনৈতিক আন্দোলনের সঙ্গে ব্রাহ্মসমাজের যোগ লক্ষ্য করা যায়, কিন্তু শিবনাথ যে সময়ের কথা লিখছেন, সেই সময় কেশবচন্দ্র সেন সমেত ব্রাহ্ম-সমাজের নেতারা অনেকেই রাজনৈতিক আন্দোলনের প্রতি ছিলেন 'absolutely cold'। দুর্ভাগ্য যে তাঁরা অনেকেই ইংরাজ-শাসনকেই বিধাতা-নির্দিষ্ট বা providential বলে মনে করতেন। সেই সময় শিবনাথ শাস্ত্রী যেন যুবসমাজের মনের কথা—ভারতের শিক্ষিত মধ্যবিত্ত শ্রেণীর মনের কথা, সর্বোপরি ব্রাহ্ম সমাজের আদর্শের কথা ঘোষণা করলেন— "আমরা একমাত্র স্বায়ত্ত-শাসনকেই বিধাতৃ-নির্দিষ্ট শাসন বলিয়া মনে করি।"

এই রাষ্ট্রনৈতিক আন্দোলন নিয়ে কেশবচন্দ্রের সঙ্গে শিবনাথ শাস্ত্রী আনন্দমোহন বসু, দ্বারকানাথ গঙ্গোপাধ্যায়ের প্রমুখের সঙ্গে মতপার্থক্য

সুবিদিত। ব্রাহ্ম-আন্দোলনে দ্বিতীয়বার ভাঙনের এটিও অন্যতম মৌল কারণ। লক্ষ্যণীয় যে, যুবসমাজের অধিকাংশই স্বাধীনতা তথা জাতীয়তাবাদী আন্দোলনে উদ্যোগী যাঁদের অনেকেই শুধুমাত্র আধ্যাত্মিক ব্যাপারেও তৃপ্ত নন; এই যুবসমাজের প্রত্যেকেই পণ্ডিত শিবনাথ শাস্ত্রীর অনুগামী। তাঁরাই ১৮৭৮ খ্রীষ্টাব্দের পরে সাধারণ ব্রাহ্মসমাজে যোগদান করেন।

(১) কালীশঙ্কর সুকুল জন্মসূত্রে কানপুরের কাছে উনাও অঞ্চলের ব্রাহ্মণ। তাঁর বাবা ময়মনসিংহে এসে ব্যবসায় সুরু করেন। এখানে কালীশঙ্করের বাল্যজীবন কাটে; তিনি ময়মনসিংহ জেলা স্কুলের অন্যতম সেরা ছাত্র। অত্যন্ত ভাল নম্বর পেয়ে তিনি এণ্ট্রান্স পরীক্ষায় পাশ ক'রে কলকাতায় চলে আসেন এবং প্রেসিডেন্সি কলেজে ভর্তি হন (১৮৭৪)। ময়মনসিংহে থাকতেই বন্ধু শরৎচন্দ্র রায়ের প্রভাবে তিনি ব্রাহ্মসমাজের প্রতি আকৃষ্ট হন। কলকাতায় এসে তিনি উপবীত ত্যাগ করেন এবং সমাজে প্রকাশ্যে যোগ দেন। কলেজ এবং বিশ্ববিদ্যালয়েও উচ্চ নম্বর পেয়ে তিনি উত্তীর্ণ হন। তিনি সিটি কলেজে এবং কলকাতা বিশ্ববিদ্যালয়ে ইতিহাসের অধ্যাপক হয়েছিলেন। পরে এই কর্ম ত্যাগ ক'রে সিটি স্কুলের কর্মে সর্বসময় নিয়োগ করেছিলেন। তাঁর অকালমৃত্যু সাধারণ ব্রাহ্মসমাজের অপূরণীয় ক্ষতি হয়।

(২) ময়মনসিংহের ব্রাহ্ম-শরৎচন্দ্র রায় তেমন উচ্চশিক্ষিত ছিলেন না, অথচ তাঁর মধুর ব্যবহার, সততা এবং অটল কর্তব্যনিষ্ঠার জন্য প্রত্যেকের শ্রদ্ধাভাজন ছিলেন। তাঁকে ঘনিষ্ঠভাবে দেখেছিলেন এমন একজন ময়মনসিংহের বিশিষ্ট ব্রাহ্ম শ্রীনাথ চন্দ; তাঁর ভাষায়: "ইনি চিরকুমার থাকিয়া এবং পরার্থে জীবন উৎসর্গ করিয়া ব্রাহ্মসমাজে চিরস্মরণীয় হইয়া রহিয়াছেন। কুমিল্লা জেলার নাছিরনগরগ্রামে ইঁহার পৈতৃক নিবাস; ময়মনসিংহ ইঁহার কর্মক্ষেত্র ছিল। অনেকে ইঁহাকে ময়মনসিংহের লোক বলিয়াই জানেন। ইনি কখনো স্কুলে লেখাপড়া শিক্ষা করেন নাই। সামান্য বাঙ্গালা শিক্ষা করিয়া এখানে একজন মোক্তারের মোহর ছিলেন; কিন্তু ব্রাহ্মধর্মের প্রসাদে তাঁহার জীবনে জ্ঞান, প্রেম ও কর্মের এমন আশ্চর্য বিকাশ হইয়াছিল যে, যিনি একদিন তাঁহার সংস্রবে আসিয়াছেন, তিনিই বিস্মিত ও চমৎকৃত হইয়াছেন। অটল সত্যানুরাগ, সুদৃঢ় ন্যায়পরতা, আশ্চর্য সরলতা এবং

অসাধারণ চরিত্রবল ইঁহার প্রকৃতির বিশেষত্ব ছিল। ইনি ছাত্রদিগের একজন অকৃত্রিম সুহৃদ ছিলেন।" (ব্রাহ্মসমাজে চল্লিশ বৎসর, ২য় সংস্করণ, কলকাতা, ১৩৭৫, পৃ. ৫১)।

(৩) তারাকিশোর চৌধুরী পরে ব্রাহ্মসমাজের সঙ্গে সম্পর্কত্যাগ ক'রে সন্তদাস বাবাজী নামে সন্ন্যাসী হয়ে যান এবং বৃন্দাবনে বাস করতেন। তখন তাঁর নাম হয় ব্রজ-বিদেহী। যাই হোক, তারাকিশোরের বাড়ী শ্রীহট্টে, সেখানে বিত্যালয়-শিক্ষক হিসাবে তিনি জীবন আরম্ভ করলেও পরে আইন পাশ ক'রে আইন ব্যবসায়ে মনোযোগী হন। তারপর তিনি কলকাতায় আসেন এবং কলকাতা হাইকোর্টের একজন যশস্বী উকিল হন। অপরপক্ষে তিনি ব্রাহ্ম-আন্দোলনের দিকে আকৃষ্ট হন। বিপিনচন্দ্র পালের তিনি সহপাঠী, একই বৎসর এণ্ট্রান্স পরীক্ষা দিয়া ১৫ টাকা বৃত্তি পেয়েছিলেন আসাম সরকারের কাছ থেকে। কলকাতায় মেট্রোপলিটান ইনষ্টিট্যুশনে পড়ার সময় তিনি ব্রাহ্মসমাজে যাতায়াত সুরু করেছিলেন। ক্রমে উপবীত ত্যাগ করেন এবং সমাজ-সংস্কার কাজে পূর্ণ উত্তমে ঝাঁপিয়ে পড়েন। পরে হঠাৎ রামদাস কাঠিয়া বাবার সংস্পর্শে এসে তিনি গোঁড়া রক্ষণশীল হিন্দু আচারসর্বস্ব জীবনে ফিরে যান।

(৪) আনন্দচন্দ্র মিত্র সুকবি হিসেবে বিশেষ পরিচিত। সুমিষ্ট ব্রহ্মসংগীত 'গাও রে আনন্দে সবে জয় ব্রহ্ম জয়' টির রচয়িতা ও সুরকার তিনিই। ঢাকা বিক্রমপুরের অন্তর্গত ব্রজযোগিনী গ্রামে ১৮৫২ খ্রীঃ তাঁর জন্ম। পিতা বঙ্গচন্দ্র মিত্র। ২২ ডিসেম্বর ১৯০৩ কলকাতায় তাঁর মৃত্যু হয়। প্রবেশিকা পরীক্ষায় প্রথম বিভাগে উত্তীর্ণ হয়েছিলেন, কিন্তু আর্থিক কারণে বেশি পড়তে পারেন নি। জমিদারী সেরেস্তায় কাজ নিয়ে ভালো না লাগাতে শিক্ষকতা কার্য নেন। বহুদিন ময়মনসিংহে শিক্ষকতা করেন। পরে নানা আর্থিক প্রতিকূলতায় তাঁকে কলকাতা চলে আসতে হয়, শেষ পর্যন্ত তিনি কলকাতা করপোরেশনে চাকরি পেয়েছিলেন। জীবনে এক সময় তাঁকে অত্যন্ত আর্থিক বিপর্যয়ের মধ্য দিয়ে যেতে হয়েছিল। তিনি মিত্র কাব্য হেলেনা কাব্য, প্রভৃতি কাব্য রচনা করেন (জীবনী অংশ যদিও খুবই নগণ্য তবু ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় কৃত—আনন্দচন্দ্র মিত্র, সাহিত্য সাধক চরিতমালা নং ৫৩, বঙ্গীয় সাহিত্য পরিষৎ, কলকাতা, ১৩৫২ দ্রষ্টব্য)।

(৫) উমাপদ রায় সাধারণ ব্রাহ্মসমাজের একজন বিশিষ্ট সদস্য ছিলেন। বিখ্যাত গ্রন্থ *Imitation of Christ* এর তিনি বাংলা অনুবাদ করেছিলেন (প্রথম প্রকাশ ১৮৮৪)।

(৬) সুন্দরীমোহন দাস সে যুগের বিখ্যাত চিকিৎসক এবং স্ত্রীরোগ-বিশেষজ্ঞ এবং কলকাতা ন্যাশানাল মেডিকেল কলেজের প্রতিষ্ঠাতা। জন্ম ২২।১২।১৮৫৭; মৃত্যু ৪।৪।১৯৫০। পিতা স্বরূপচন্দ্র। ১৮৭০ খ্রী: শ্রীহট্ট সরকারী স্কুল থেকে প্রবেশিকা, কলকাতা প্রেসিডেন্সি কলেজ থেকে এফ. এ. এবং ১৮৮২ খ্রী: কলকাতা মেডিকেল কলেজ থেকে এম. বি. পাশ করেন। স্বদেশী আন্দোলন তথা স্বাধীনতা-সংগ্রামে সক্রিয়ভাবে যুক্ত ছিলেন। ১৯২৪ খ্রী: দেশবন্ধু চিত্তরঞ্জন দাসের সংস্পর্শে স্বরাজ্য-দলের সদস্য হন। জাতিভেদ ও অস্পৃশ্যতার বিরোধী, নারীমুক্তি, স্ত্রীশিক্ষা ও বিধবা-বিবাহে উৎসাহী ছিলেন। নিজে বিধবা হেমাঙ্গিনী দেবীকে বিবাহ করেন। শ্রীহট্ট-সম্মিলনীর অন্যতম প্রতিষ্ঠাতা। 'বৃদ্ধা ধাত্রীর রোজনামচা' তাঁর একটি উৎকৃষ্ট রচনা। তিনি বহু সংগীত রচনা করিয়াছিলেন এবং সুমিষ্ট কণ্ঠের অধিকারী ছিলেন।

(৭) গগনচন্দ্র হোমও সাধারণ ব্রাহ্মসমাজের উৎসাহী সদস্য। বাড়ি ময়মনসিংহ জেলায়। দ্বারকানাথ গঙ্গোপাধ্যায়, কৃষ্ণকুমার মিত্র, রামকুমার বিদ্যারত্ন, হেমচন্দ্র মৈত্র, পরেশনাথ সেন প্রভৃতির সঙ্গে 'সঞ্জীবনী' পত্রিকা প্রকাশের ব্যাপারে ইনি বিশেষভাবে যুক্ত ছিলেন। আসাম কুলিসমস্যা নিয়ে লেখা বিখ্যাত 'কুলিকাহিনী' বইটি ইনি প্রকাশ করেন।

(৮) বিপিনচন্দ্র পাল সম্বন্ধে বিস্তারিত আলোচনা নিষ্প্রয়োজন।

এই ঘনিবিষ্ট মণ্ডলীর যুবকদের সঙ্গে আরো কিছু যুবক পরে যুক্ত হন, যেমন কৃষ্ণকুমার মিত্র, উপেন্দ্রকিশোর রায়চৌধুরী, প্রমদাচরণ সেন, যাঁরা সকলে মিলে সমাজে নৈতিক আবহাওয়ার অনেক পরিবর্তন করেছিলেন। একদিকে রাজনৈতিক আন্দোলন, অন্যদিকে সাহিত্যচর্চা, একদিকে উপাসনায় নিষ্ঠা, অন্যদিকে সমাজসংস্কারে উৎসাহ, নানাদিকেই তাঁরা সাধারণ ব্রাহ্মসমাজের কর্মকে এগিয়ে নিয়ে গিয়েছিলেন।

## ২৪. কুচবিহার বিবাহের প্রতিবাদপত্র ( পৃ. ২১০ )

ব্রহ্মানন্দ কেশবচন্দ্র সেনের কাছে কুচবিহার বিবাহের প্রাক্কালে [ বিবাহ সংক্রান্ত সংবাদ ও বাদানুবাদবিষয়ে পরিশিষ্ট ২৬-এ বিস্তারিত আলোচনা দ্রষ্টব্য] তেইশজন বিশিষ্ট ব্রাহ্মের স্বাক্ষরিত যে প্রতিবাদপত্রটি পাঠানো হয়েছিল, সেটি শিবনাথ শাস্ত্রীরই রচনা। পরে বন্ধুবর্গের পরামর্শে তাতে কিছু কিছু পরিবর্তন করা হয়।

মূল চিঠিটি এই :

শ্রদ্ধাস্পদ শ্রীযুক্ত বাবু কেশবচন্দ্র সেন

মহাশয় সমীপেষু

শ্রদ্ধাস্পদ মহাশয়।

আমরা শুনিয়া নিতান্ত দুঃখিত হইলাম যে, কুচবিহারের রাজার সহিত আপনার জ্যেষ্ঠা কন্যার পরিণয়কার্য সম্পন্ন হইবে। সাধারণতঃ পুত্র-কন্যার বিবাহ পিতা-মাতারই বিবেচ্য বিষয় এবং সে সম্বন্ধে কোন কথা বলা অপরের পক্ষে অনধিকার-চর্চামাত্র, কিন্তু আপনার অবিদিত নাই যে, আপনার কার্যের উপর আমাদের সমগ্র ব্রাহ্মসমাজের শুভাশুভ বহু পরিমাণে নির্ভর করে; সুতরাং এ বিষয়ে আমাদের মৌনী থাকা কর্তব্যবোধ হইতেছে না। আমরা নিতান্ত বিষণ্ণ, ব্যাকুল ও ক্ষুব্ধচিত্তে আপনাকে আমাদের অভিপ্রায় জানাইতেছি, আশা করি, আপনি কার্যে প্রবৃত্ত হইবার পূর্বে সেগুলি বিশেষরূপে বিবেচনা করিবেন। এই বিবাহে আমাদের অনেকগুলি আপত্তি আছে।

প্রথমতঃ—আমরা বাল্যবিবাহকে পাপ মনে করি; প্রকৃত বিচার করিলে, কন্যার শারীরিক ও মানসিক বিকাশ এবং পতি-মর্যাদাবোধ হওয়া পর্যন্ত অপেক্ষা করা কর্তব্যবোধ হয়। কয়েক বৎসর পূর্বে আপনি নিজে যখন এ-বিষয়ে প্রধান প্রধান চিকিৎসকের মত জিজ্ঞাসা করেন তখন তাঁহাদের অনেকে অষ্টাদশ বা ততোধিক বর্ষকে বিবাহের উপযুক্ত বয়স বলিয়া নির্দেশ করিয়াছিলেন, কিন্তু দেশকালবোধে ১৮৭২ সালের ৩ আইনে ন্যূনকল্পে পূর্ণ চতুর্দশ বর্ষকে কন্যার পক্ষে বিবাহকাল বলিয়া নিয়ম করা হয়। আপনি সে সময়ে এই নিয়মটি সন্নিবেশিত করিবার পক্ষে বিশেষ উদ্যোগী ছিলেন; এবং আমরা প্রত্যাশা করিয়াছিলাম যে, আপনি রাজবিধি-নিরূপিত ন্যূনকল্প বয়সের

মুখপেক্ষা না করিয়া এবং তদপেক্ষা অধিক বয়স পর্যন্ত কন্যাকে অবিবাহিতা রাখিয়া ব্রাহ্মসমাজে সৎ দৃষ্টান্ত দেখাইবেন, কিন্তু দুঃখের বিষয় যে, আপনার কন্যার চতুর্দশ বর্ষ পূর্ণ না হইতে আপনি বিবাহ দিতে অগ্রসর হইতেছেন।

দ্বিতীয়তঃ—আপনারই পরামর্শ অনুসারে উক্ত আইনে পুরুষের পক্ষে ন্যূনকল্পে পূর্ণ অষ্টাদশ বর্ষকে বিবাহকাল বলিয়া নিরূপণ করা হইয়াছে। ভাবিয়া দেখিয়া ইহাকেও একপ্রকার বাল্যবিবাহ বলা উচিত; কিন্তু শুনিয়া যৎপরোনাস্তি বিস্মিত ও দুঃখিত হইলাম যে, আপনি উক্ত রাজার ষোড়শবর্ষও পূর্ণ না হইতে হইতেই, তাঁহাকে কন্যাসম্প্রদান করিতেছেন। যদি এরূপ বলা হয় যে, বিবাহের পর দম্পতী কিছুকালের জন্য বিচ্ছিন্ন থাকিবেন, এ প্রকার কোন নিয়মপূর্বক বিবাহ দিলে বাল্যবিবাহজনিত আপত্তি হইতে পারে না, তাহা হইলে ইহার উত্তরে আর কিছু না বলিয়া কয়েক বৎসর পূর্বে আদিসমাজ-সংসৃষ্ট কোন ব্রাহ্মের কন্যার বিবাহ উপলক্ষে ঠিক এইরূপ নিয়মের কথা বলায় তৎকালে ইণ্ডিয়ান মিরারে তাহার উত্তরে যে যে যুক্তি প্রদর্শিত হইয়াছিল তাহা স্মরণ করাইয়া দিলেই বোধ হয় যথেষ্ট হইবে।

তৃতীয়তঃ—আপনি এতদিন উপদেশে ও প্রকাশ্য পত্রে বিবাহের যে উচ্চ আদর্শ দেখাইয়া আসিয়াছেন, তদনুসারে যাহাদের অদ্যাপি বিবাহের দায়িত্ব-বোধের শক্তি জন্মে নাই, তাহাদের বিবাহকে বিবাহই বলা যায় না; অথচ আপনি এক শিশুর হস্তে আর এক শিশু অর্পণ করিতেছেন।

চতুর্থতঃ—কেবলমাত্র উপাসনাপূর্বক বিবাহ দিলে বৈধ হয় কিনা এই সন্দেহ উপস্থিত হওয়াতে আমাদের সমাজের অনেকে এবং বিশেষরূপে আপনি ঘোরতর আন্দোলন ও পরিশ্রম করিয়া একটি রাজবিধি প্রণয়ন করাইয়া লন। তদবধি অনেক স্ত্রী ও পুরুষ এবং অনেক পরিবার এই রাজবিধি অনুসারে বিবাহকার্য সম্পাদন করিয়া সমাজচ্যুত ও জাতিচ্যুত হইয়াছেন। উক্ত রাজবিধির কোন কোন অংশের প্রতি অনেকের আপত্তি আছে, এরূপস্থলে কোথায় আপনি উক্ত রাজবিধিতে যাহাতে লোকের রুচি জন্মে তাহার চেষ্টা করিবেন, না আমাদের সম্পূর্ণ আশঙ্কা হইতেছে যে, আপনি যে উদ্দেশ্যেই এ কার্যে প্রবৃত্ত হউন না কেন, আপনার দৃষ্টান্তে অনেক ব্রাহ্ম পাত্রের পদসম্ভ্রম ও ঐশ্বর্যে প্রলুব্ধ হইয়া উক্ত রাজবিধি অতিক্রম করিবে।

পঞ্চমতঃ—উক্ত রাজবিধি অনুসারে বিবাহিত ব্যক্তিদিগের পক্ষে বহুবিবাহ

নিষিদ্ধ; কিন্তু সেই বিধি অতিক্রম করিয়া আপনি যে রাজবংশে কন্যা দিতেছেন, বহুবিবাহ তাঁহাদের বংশে কৌলিক প্রথা। বর্তমান রাজা ইংরাজদিগের দ্বারা শিক্ষিত, ঈশ্বর করুন সেরূপ দুর্মতি না হউক; কিন্তু রাজা এখনও অপ্রাপ্তবয়স্ক এবং তাহার চরিত্র আজিও সংগঠিত হয় নাই; এরূপ অবস্থাতে এই শিক্ষার ফল অবশেষে কিরূপ দাঁড়াইবে, তাহার স্থিরতা নাই, সুতরাং এই বিবাহ দেখিয়া অনেকে মনে করিতে পারেন যে, আপনি জামাতার ধনে এত আকৃষ্ট হইয়াছেন যে কন্যার দাম্পত্য সুখের ব্যাঘাত হওয়াকেও আশঙ্কার কারণ মনে করেন না। বলা বাহুল্য যে, আপনার সম্বন্ধে এরূপ দোষারূপ হওয়া আমাদের পক্ষে অতিশয় কষ্টকর ও ব্রাহ্মসমাজের পক্ষে বিশেষ অমঙ্গলজনক।

ষষ্ঠতঃ—আমরা কি অপর কেহ এতদিন উক্ত রাজাকে কি রাজপরিবারকে ব্রাহ্ম বা ব্রাহ্মধর্মে উৎসাহী বলিয়া জানি নাই, শুনিও নাই বরং কিছুদিন পূর্বে দক্ষিণ ভারতবর্ষে তাঁহার যে বিবাহের কথা হয়, তাহাতে পৌত্তলিক মতেই বিবাহক্রিয়া সম্পন্ন হইত। এরূপ স্থলে কিরূপে ব্রহ্মপরায়ণ "ব্রাহ্ম" বলিয়া তাঁহাকে কন্যাসম্প্রদান করা হইবে। আর আমরা জিজ্ঞাসা করি, যদি আপনার কন্যার সহিত বিবাহঘটনা না হইত, তাহা হইলে রাজা ব্রাহ্মপদ্ধতি অনুসারে বিবাহ করিতেন কি না? যদি তাহা না হইত, এরূপ অপ্রাপ্তবয়স্ক বালককে প্রথম ব্রাহ্ম বলিয়া মানিয়া লইয়া সেই বিবাহকে ব্রাহ্মবিবাহ বলা কিরূপে কর্তব্য হইতে পারে?

সপ্তমতঃ—ধর্মপরায়ণ ব্যক্তির পক্ষে, বিশেষ আপনার ন্যায় লোকের পক্ষে কন্যার ভাবী ধনমান অপেক্ষা ধর্মই পূর্বে দ্রষ্টব্য বিষয়, কিন্তু রাজা অপ্রাপ্তবয়স্ক এবং তিনি জাতচরিত্র ব্রাহ্ম নন; বিদ্যাসম্বন্ধে যদি দেখা যায়, এখনও প্রবেশিকা পরীক্ষা পর্যন্তও দেন নাই। বিশেষতঃ পাত্র যদি রাজা না হইয়া মধ্যবিত্ত লোকের সন্তান হইতেন, তাহা হইলে বোধ হয় এরূপ বিবাহের প্রস্তাব উত্থাপন করিতে দিতেও আপনি কখনই সম্মত হইতেন না। এরূপস্থলে তাঁহাকে কন্যা-দান করিলে লোকে সহজে মনে করিবে যে, আপনি কন্যার ভাবী ধর্মাধর্ম এবং পাত্রের বিদ্যাবুদ্ধি দেখা অপেক্ষা কন্যার রাজরাণী হওয়া অধিক প্রার্থনীয় মনে করেন। এরূপ মনে করিবার অবসর দেওয়াও কি ব্রাহ্মসমাজের পক্ষে শোচনীয় নহে?

আমরা আবার বলিতেছি—এবং এই ভাবী ঘটনার সংবাদ আমাদের মর্মে

আঘাত দিয়াছে বলিয়াই বার বার বলিতেছি, আমরা বাল্যবিবাহকে অত্যন্ত জঘন্য প্রথা এবং পিতামাতার পক্ষে তাহাতে লিপ্ত হওয়া পাপ মনে করি। এতদ্ভিন্ন আরও যে সকল আপত্তি আছে, তাহাও বলা হইল। অবশেষে আমাদের এই অনুরোধ যে, আপনি উক্ত কার্য হইতে বিরত হইয়া ব্রাহ্মসমাজের ভাবী মহৎ অনিষ্টের আশঙ্কা নিবারণ করিবেন।

ইতি। শিবচন্দ্র দেব, দুর্গামোহন দাস, প্রসন্নকুমার চৌধুরী, আনন্দমোহন বসু, নগেন্দ্রনাথ চট্টোপাধ্যায়, শিবনাথ ভট্টাচার্য, কালীনাথ দত্ত, কিশোরীলাল মৈত্র, দু'কড়ি ঘোষ, ক্ষেত্রমোহন দত্ত, রূপচাঁদ মল্লিক, দ্বারকানাথ গঙ্গোপাধ্যায়, গুরুচরণ মহলানবিশ, যদুনাথ চক্রবর্তী, রাধাকান্ত বন্দ্যোপাধ্যায়, হরকুমার চৌধুরী, কেদারনাথ মুখোপাধ্যায়, রাধিকাপ্রসাদ মৈত্র, ভুবনমোহন ঘোষ, গণেশচন্দ্র ঘোষ, ভগবানচন্দ্র মুখোপাধ্যায়, সত্যপ্রিয় দেব এবং রজনীকান্ত নিয়োগী। এই স্বাক্ষরকারীদের মধ্যে ক্ষেত্রমোহন দত্ত পরে নাম প্রত্যাহার ক'রে নেন, কিন্তু ব্রাহ্মসমাজের নবীন-প্রবীণ ব্যক্তিদের লেখা এই চিঠি কেশবচন্দ্র খুলে পর্যন্ত দেখেননি, উত্তর দেওয়া তো দূরের কথা। ১৮৭৮ খ্রীষ্টাব্দের ৯ ফেব্রুয়ারি তারিখের ইণ্ডিয়ান মিরার কাগজে এই বিবাহের কথা প্রকাশ্যভাবে ঘোষণা করা হয়। কেশবচন্দ্র প্রতিবাদকারীদের জবাব দিলেন না, অথচ তাঁর কাজ ঈশ্বরের আদেশে, এই কথা বলতে লাগলেন। এমনকি, অন্য কেউ এই ধরণের কাজ করিলে তিনি তার প্রতিবাদ করতেন, তাও বললেন। স্বয়ং কেশব-বন্ধু প্রতাপচন্দ্র মজুমদার লিখেছেন: "Keshub did not read the protests, did not give any explanations, far less make any replies, but he repeatedly said that if any other person did what he was doing, he would undoubtedly protest with vigour." ( *Life and Teachings*, p. 205 ).

এই বিবাহের প্রতিবাদে বহু ব্রাহ্মসমাজ এবং বহু ব্রাহ্ম ব্যক্তিদের পক্ষ থেকে প্রতিবাদপত্র আসতে লাগল কেশবচন্দ্র সেনের কাছে। শিবনাথ শাস্ত্রী লিখেছেন: "Within a few days, letters of protest poured in from individual Brahmos and provincial Samajes. I cannot step to give here the purport of these letters, suffice it to say that out of 80 Samajes in Bengal as many as 50

expressed their disapprobation ; 3. only were in favour of the marriage ; 4. expressed no decided opinion ; and the rest remained silent. Not to speak of individual protests, there were letters of protest from Brahmo students of Calcutta, from twelve *anusthanik* Brahmos of Dacca, including Dr. P. K. Roy, from twenty Brahmo ladies of Calcutta and from seven Brahmo ladies from a village at Vikrampore." ( *History*, p. 177 ).

কলকাতার ছাত্রদের মধ্যে ছিলেন কৃষ্ণকুমার মিত্র, সীতানাথ দত্ত, দয়ালচন্দ্র ঘোষ, বসন্তকুমার গুহঠাকুরতা প্রমুখ ( পূর্ণ প্রতিবাদপত্র আছে S. D. Collet সম্পাদিত *The Brahmo Year Book for 1878*, London, 1878 ) ঐ একই গ্রন্থে কলকাতার ১২ জন ব্রাহ্মিকার প্রতিবাদপত্র আছে।

বাবু হরগোপাল সরকারের পত্র সমালোচক পত্রিকার ( ১২ ফাল্গুন ) ১৮৭৮ খ্রীষ্টাব্দের ২৩ ফেব্রুয়ারি সংখ্যায় আছে, যেমন আছে ঢাকার বারোজন আনুষ্ঠানিক ব্রাহ্মের পত্রটি। এই বারোজনের মধ্যে ছিলেন ডাঃ প্রসন্নকুমার রায়, কালীনারায়ণ গুপ্ত, রামপ্রসাদ সেন, নবকান্ত চট্টোপাধ্যায় প্রমুখ। বিক্রমপুরের ব্রাহ্মিকাদের মধ্যে ছিলেন গিরিজাসুন্দরী সেন, মোক্ষদায়িনী দাস, রাজলক্ষ্মী সেন, গণেশসুন্দরী দাস, চন্দ্রমুখী দাস প্রমুখ ( দ্রঃ সমালোচক, ৬ মার্চ, ১৮৭৮ )। সোফিয়া ডবসন কলেটের 'ব্রাহ্ম ইয়ার বুক' গ্রন্থে প্রতিবাদপত্রের বিস্তারিত আলোচনা আছে।

## ২৫. 'ব্রাহ্মপাবলিক ওপিনিয়ন' ( পৃ. ২১২ )

ব্রাহ্ম পাবলিক ওপিনিয়ন সাধারণ ব্রাহ্মসমাজের প্রথম ইংরাজী মুখপত্র। ১৮৭৮ খ্রীষ্টাব্দের ২১শে মার্চ ভুবনমোহন দাসের সম্পাদনায় এই পত্রিকা প্রকাশিত হয় ; ১৮৮২ খ্রীষ্টাব্দে ভুবন মোহন 'বেঙ্গল পাবলিক ওপিনিয়ন' নামে একখানি ইংরাজি পত্রিকা বের করেন। ১৮৮৩ খ্রীষ্টাব্দ থেকে প্রকাশিত হ'তে শুরু করে সাধারণ ব্রাহ্মসমাজের মুখপত্র 'ইণ্ডিয়ান মেসেঞ্জার।' এই পত্রিকার সম্পাদক ছিলেন শিবনাথ শাস্ত্রী। ব্রাহ্ম পাবলিক ওপিনিয়ন যখন

প্রকাশিত হ'তে সুরু করে তখন এর ব্যয়ভার বহন করতেন আনন্দমোহন বসু এবং দুর্গামোহন দাস। দুজনেই লব্ধপ্রতিষ্ঠ আইনজ্ঞ। দুর্গামোহনের ভাই এবং দেশবন্ধু চিত্তরঞ্জন দাসের পিতা ভুবনমোহনেরও অর্থবিনিয়োগ ছিল। ভুবনমোহন ছিলেন কলকাতার হাইকোর্টের অ্যাটর্নি। ঢাকার বিক্রমপুরের দাস পরিবার সাধারণ ব্রাহ্মসমাজের নানা কাজে যেমন, ব্রাহ্মসমাজের মুখপত্র-প্রকাশেও বিশেষ সাহায্য করেছিলেন।

ব্রাহ্ম পাবলিক ওপিনিয়নের নির্বাচিত রচনাবলী নিয়ে সম্প্রতি একটি গ্রন্থ প্রকাশিত হয়েছে। দ্রঃ Benoy Ghosh ( Ed ), *Selection From the Nineteenth Century Periodicals*, Vol VIII, the Brahmo Public Opinion, Papyrus, Calcutta,

## ২৬. কুচবিহার বিবাহ লইয়া বাদানুবাদ ( পৃ. ২১৪ )

১৮৭৮ খ্রীষ্টাব্দে কুচবিহার বিবাহকে কেন্দ্র ক'রে ভারতবর্ষীয় ব্রাহ্মসমাজের মধ্যে যে বাদানুবাদ সৃষ্টি হয়, সেটি ব্রাহ্মসমাজের দ্বিতীয় ভাঙনের প্রত্যক্ষ কারণ বলা যেতে পারে। এই ভাঙনের ফলেই সৃষ্টি হয় সাধারণ ব্রাহ্মসমাজ ১৮৭৮ খ্রীষ্টাব্দের ১৫ মে তারিখে। তবে কুচবিহারের বিবাহের চেয়ে এই দ্বিতীয় বিভাজনের আরো অনেক মৌল কারণ ছিল এবং কুচবিহার বিবাহ না হ'লেও যে এই বিরোধীতা সহজে মিটে যেত এমন নয়। এই বিরোধ মূলতঃ আদর্শগত, ব্যক্তিগত আদৌ নয় বলা যায় না ঠিকই, তবে ব্যক্তিগত পছন্দ-অপছন্দ ব্যাপারটি গৌণ নয়।

কুচবিহার বিবাহ নিয়ে বিস্তারিত আলোচনার এখানে অবকাশ নেই। কেশবচন্দ্র সেনের অনুরাগী জীবনীকার তথা পরবর্তীকালের নববিধান-সমাজভুক্ত ব্যক্তিগণ কেশবচন্দ্রকে সম্পূর্ণ নিরপরাধ প্রমাণ করার চেষ্টা করেছেন তাদের রচনাবলীতে এবং বিরোধীদের মত খণ্ডন করবার চেষ্টা করেছেন। যেমন P. K. Sen, *The Biography of a New Faith*, ( দু' খণ্ড ) কিংবা *Keshub Chandra Sen and the Coochbehar Betrothal*, P. C. Mozoomder, *The Life and Teachings of Keshub Chunder Sen*, কিংবা গৌরগোবিন্দ রায় ( উপাধ্যায় ) প্রণীত 'আচার্য কেশবচন্দ্র' প্রভৃতি গ্রন্থে।

অপরপক্ষে Sivanath Sastri, *History of the Brahmo Samaj* গ্রন্থে বিরোধীপক্ষের মতামত জানিয়েছেন।

এ-বিষয়ে ঐতিহাসিক দৃষ্টিকোণ থেকে যাবতীয় প্রাপ্ত তথ্যের ভিত্তিতে নিরপেক্ষ আলোচনা প্রয়োজন। দুর্ভাগ্যবশতঃ কোন ঐতিহাসিকই তা করেন-নি। বরং বিদেশী-বিদেশীনী তথাকথিত গবেষকগণ পুরো ব্যাপারটা ধরতে না পেরে গুলিয়ে ফেলেছেন। যেমন ডেভিড কফ তাঁর আদ্যোপান্ত ভুলে ভরা বইতে মন্তব্য করেছেন: "It was an experiment under the guidance of British officials (who arranged the marriage in the first place) ostensibly attempting to introduce modern reform in Coochbehar and in fact opening the remote Kingdom to enlightening Bengali influnces from Calcutta. Thus whether the first marriage in Cooch Behar in 1878 was or was not performed strictly according to Brahmo rites seems less significant from a historical perspective than the quest'on about the subsequent career of the maharaja, whom Keshub sought to inspire as a Brahmo (see, D. Kopf, *The Brahmo Samaj and the shaping of the Modern Indian Mind*, Princeton,

কফ সাহেব কতকগুলি ঐতিহাসিক প্রশ্ন এড়িয়ে গেছেন। যেমন (১) সাম্রাজ্যবাদী ব্রিটিশ সরকার কেন এই বিবাহে উৎসাহী হ'য়েছিল? (২) তারা হঠাৎ তাদের ঔপনিবেশিক শাসনের মধ্যভাগে একটি সামন্ততান্ত্রিক রাজ্যের সংস্কারপ্রচেষ্টায় দরদী হ'য়ে উঠল কেন? (৩) পরবর্তীকালে ব্রাহ্মসমাজের ও সংস্কৃতির মিশ্রণের ( diffusion ) ফলে কুচবিহারের প্রভূত উন্নতি হয়েছে ব'লে যে তিনি পুলকিত, সেই উন্নতি কতোটা সাধারণ মানুষের? তাদের চেতনার উন্মেষই বা কতোটা হ'য়েছিলো? রাজপরিবার অনেক তথাকথিত জনসেবামূলক কাজ ক'রলেও তাদের শ্রেণী-স্বার্থই ব্রিটিশ চেতনার বিকাশে বাধা হ'য়ে দাঁড়িয়েছিল।

একইরকম ভুল ক'রেছেন Meredith Borthwick তাঁর বইতে। তাঁর মতে "Unlike the first split with Debendranath, which was

ideological, this one was based mainly on objections to the dominance of Keshub's personality, although ideological issues were also important". দ্বিতীয় বিভাগের ক্ষেত্রে আদর্শ অনেক বেশি গুরুত্বপূর্ণ তা লেখিকা আদৌ বুঝতে পারেন নি। ( see, M. Borthwick, *Keshub Chunder Sen : A study in cultural synthesis*, Calcutta,

কুচবিহার-বিবাহ বিতর্ক বেধেছিল কতকগুলি প্রশ্ন নিয়ে। যেমন (ক) এই বিবাহ ১৮৭২ খ্রীষ্টাব্দের ব্রাহ্মবিবাহ-বিধি অনুসারে না হ'য়ে উল্টোভাবে হ'য়েছে। যে আইন তিনি স্বয়ং উদ্যোগী হ'য়ে ক'রেছেন, সেই আইন কেশবচন্দ্র নিজে ভাঙলেন কেন ?

(খ) 'এই কি ব্রাহ্ম-বিবাহ ?' অর্থাৎ ব্রাহ্মসমাজের রীতি-অনুসারে ব্রাহ্ম-বিবাহ হ'ল না কেন, ব্রাহ্মসমাজের প্রধান নেতার কাজে ?

আমি আগেই উল্লেখ করেছি, এখনও পুনরায় জোরে সঙ্গে মন্তব্য করছি যে, এই প্রশ্নগুলি ব্রাহ্মসমাজের পক্ষে গুরুত্বপূর্ণ প্রশ্ন ছিলো, কিন্তু এই বিবাহের ফলেই যে সাধারণ ব্রাহ্মসমাজের সৃষ্টি হয়েছে, তা বলা ভুল। এই বিবাহ আদৌ বিবাহ নয়, বাক্‌দান, এমন কথাও বলেছেন কেশব-অনুরাগী আইনজ্ঞ প্রশান্তকুমার সেন, কিন্তু বড়ো কথা তা নয়। কতকগুলি মূল প্রশ্ন এড়িয়ে যাওয়া যায় না। যেমন :

(ক) সমাজের পরিচালনার ভার এবং যে ব্রহ্মমন্দির সকলের দানে গ'ড়ে উঠেছে, তার পরিচালনার ভার সর্বসম্মত কিংবা গণতান্ত্রিক-নির্বাচিত প্রতিনিধিদের হাতে থাকা উচিত, না কোন এক ব্যক্তিবিশেষের হাতে। এই একনায়কতন্ত্র না গণতন্ত্র, এই প্রশ্ন সে-যুগে একটি মৌলিক প্রশ্নরূপে, শিক্ষিত মধ্যবিত্তশ্রেণীর কাছে দেখা দিয়েছিল।

(খ) নারীজাতির পূর্ণ স্বাধীনতা ও মুক্তি না দিয়ে তথাকথিত ঐতিহ্যের নাম করে তাদের উচ্চশিক্ষায় বঞ্চিত করা কি উচিত ? নরনারী-সাধারণের সমান অধিকার মুখে বললে তা কাজে করার অসুবিধা কোথায় ? এই প্রশ্নও ছিল মৌলিক।

(গ) যুক্তিবাদই যদি ব্রাহ্মসমাজের এবং ব্রাহ্ম-আন্দোলনের অন্যতম গ্রহণীয় নীতি হ'য়ে থাকে এবং মানবতাবাদ দ্বারাই যুক্তির সারবত্তা প্রমাণিত

হয়, তাহ'লে 'আদেশ' কথাটির উপর গুরুত্ব কেন? আদেশ বললে বিশ্বাস বোঝায় এবং এমনকি মিথ্যার ছলনা পর্যন্ত বোঝায়, তা কি সর্বজনগ্রাহ্য বৈজ্ঞানিক সত্য হ'তে পারে? এটিও মৌলিক প্রশ্ন।

(ঘ) যে সময় জাতীয়তাবাদী প্রেরণায় নব্যসমাজ উদ্বুদ্ধ হ'তে চলেছে। শিক্ষিত, সচেতন শ্রেণী যখন জাতীয়তাবাদী আন্দোলনে নেমে দেশের স্বাধীনতা-সংগ্রামে অংশগ্রহণ করতে চাইছে, তখন ব্রাহ্ম-আন্দোলন কেন এই সংগ্রামে সামিল হবে না? কোন্ যুক্তি ভারতে ব্রিটিশ শাসকের কালো হাত ভগবানের বলে মেনে নেওয়া যায়? আর তা না হ'লে রাজনৈতিক মুক্তি-আন্দোলনও ব্রাহ্ম-আন্দোলনের সার্বিক উন্নতির আন্দোলনের অন্তর্গত হবে না কেন? এটিও মৌলিক প্রশ্ন।

এমন আরো অনেক প্রশ্নকে কেন্দ্র ক'রে ব্রাহ্মসমাজের মধ্যে বিতর্ক সুরু হয় উনিশ শতকের সত্তরের দশকে। কেশবচন্দ্র এই প্রশ্নগুলির একটি বড় সদুত্তর দেননি বা ইতিবাচক উত্তর দেননি। সেই পরিপ্রেক্ষিতে কুচবিহার-বিবাহ প্রত্যক্ষ কারণ ( Pretext ) হিসেবে মৌল কারণগুলির ( fundamental causes ) এর সঙ্গে যুক্ত হয়েছিল। কুচবিহার-বিবাহের প্রতিবাদে যে সব পত্র কেশবকে দেওয়া হয়েছিলো তারও কোন উত্তর তিনি দেননি। পরবর্তীকালে কেশব-অনুরাগী ভক্তগণ যে-সব জবাব দিয়েছেন তা কেশবচন্দ্রের মত বলে মানা ঐতিহাসিকের কাজ নয়। কুচবিহার-বিবাহকে কেন্দ্র করে বাদানুবাদপ্রসঙ্গে ঐতিহাসিক প্রেক্ষাপট এবং সময়-কালসম্বন্ধে সম্যক্ ধারণা প্রয়োজন।

কুমারী সোফিয়া ডব্‌সন্ কলেট্ ব্রাহ্মসমাজের ইতিহাস বিশেষভাবে জানতেন এবং সেই সময়কার ঘটনাবলীর নিরপেক্ষতার সঙ্গেই বিচার করেছেন। তাঁর সম্পাদিত *The Brahmo Year Book for 1878* (Williams and Norgate, London, 1878) গ্রন্থে এই কুচবিহার-বিবাহ-বিষয়ে নিরপেক্ষ আলোচনা এবং তথ্যাদি পাওয়া যায়, যা কেশব-অনুরাগী বা কেশব-বিরোধী কোনো দলেরই নয়। কলেটের আরো একটি প্রবন্ধ এই প্রসঙ্গে উল্লেখযোগ্য, যেটি ১৮৭৮ খ্রীষ্টাব্দের ৬ জুলাই "The Sadharan Brahmo Samaj" নামে লণ্ডনের *The Imquirer* পত্রিকায় প্রকাশিত হয়েছিল।

যাই হোক, মূল ঘটনাগুলি এ রকম। ১৮৭৮ খ্রীষ্টাব্দের ৯ ফেব্রুয়ারি ইণ্ডিয়ান মিরার কাগজে প্রকাশ্যভাবে ঘোষণা করা হয় যে, কেশবচন্দ্র সেনের জ্যেষ্ঠা কন্যা সুনীতি (১৩) দেবীর সঙ্গে কুচবিহারের রাজা নৃপেন্দ্রনারায়ণের (১৫) বিবাহ হবে। ব্রাহ্মসমাজের অধিকাংশ ব্রাহ্ম ব্যক্তিগতভাবে এবং সমাজ-কর্তৃপক্ষের পক্ষ থেকে এর প্রতিবাদ হয়, কারণ, এতে কেশবচন্দ্র সেনের তথা ব্রাহ্মসমাজেরই আন্দোলনের দ্বারা সৃষ্ট ১৮৭২ খ্রীষ্টাব্দে বাল্যবিবাহনিরোধক আইনভঙ্গ করা হবে। কেশবচন্দ্র এই সব প্রতিবাদে কর্ণপাত করলেন না। ফলে, ব্রাহ্মসমাজসমর্থক কেশব-পন্থী এবং প্রতিবাদী এই দুই দলে ভাগ হ'য়ে গেল। প্রতিবাদীর দল বার করলেন 'সমালোচক' এবং ব্রাহ্ম পাবলিক ওপিনিয়ন। আরম্ভ হ'ল তুমুল ঝড়। এই সব বিষয়ে আলোচনার জন্য প্রতিবাদকারীরা ২৩ ফেব্রুয়ারি তারিখে অ্যালবার্ট হলে সভা করতে চাইলেন। শেষ পর্যন্ত কেশবপন্থীদের কাজে এই সভা পণ্ড হ'লে, প্রতিবাদীরা ২৮শে ফেব্রুয়ারি টাউন হলে সভা করে 'ব্রাহ্মসমাজ কমিটি' গঠন করেন। অন্যদিকে কেশবপন্থীরা ২৪ তারিখে অ্যালবার্ট হলেই সভা করেন। কুচবিহার-বিবাহ হয় ১৮৭৮ খ্রী. ৬ মার্চ। খবর পাওয়া যায় যে, এই বিবাহ ব্রাহ্মমতে হয়নি। ফলে আন্দোলন আরো জোরদার হ'য়ে ওঠে। স্ত্রী-স্বাধীনতার দল, সমদর্শী দল, নিয়মতন্ত্রের দল প্রভৃতি কেশব-বিরোধী নানা উপদলের সদস্যরা একত্র হ'য়ে ১৮৭৮ খ্রীষ্টাব্দের ১৫ মে কলকাতার টাউন হলে সভা করে 'সাধারণ ব্রাহ্মসমাজ' স্থাপন করেন এবং কেশবচন্দ্র সেন তথা ভারতবর্ষীয় ব্রাহ্মসমাজের থেকে সম্পর্ক ছিন্ন করেন।

আর একটি কথা। কেশবচন্দ্র সেনের বিশ্বাস ও আনুগত্যকে সাম্রাজ্যবাদী ইংরেজ সরকার কাজে লাগিয়েছিল। ভারতবাসীর সামাজিক এবং রাজনৈতিক-সংস্কার-আন্দোলন এবং ঐক্য এবং সেই কাজে ব্রাহ্মসমাজের নেতৃত্ব দেখে শঙ্কিত হয়েছিল ইংরেজ সরকার। সেই ব্রাহ্ম-আন্দোলনকে ভেঙে ফেলার ষড়যন্ত্রে পরোক্ষভাবে ধরা দিলেন কেশবচন্দ্র সেন। (অপিচ দ্রষ্টব্য Jogananda Das, "The Brahmo Samaj" in The *Studies in the Bengal Renaissance* (A. C. Gupta, Ed. Calcutta, 1958).

২৭. সাধারণ ব্রাহ্মসমাজ স্থাপন (পৃ. ২১৮)

১৮৭৮ খ্রীষ্টাব্দের ১৫ই মে কলকাতার টাউন-হলে সভা ক'রে সাধারণ ব্রাহ্মসমাজ প্রতিষ্ঠিত হয়। দিনটা ছিল বুধবার। বিকেলে সাড়ে পাঁচটার সময় সভা আরম্ভ হয় প্রায় চারশো ব্যক্তির উপস্থিতিতে। আদি ব্রাহ্মসমাজের রাজনারায়ণ বসু, ভৈরবচন্দ্র বন্দ্যোপাধ্যায় প্রভৃতি খ্রীষ্টান সমাজের রেভারেণ্ড ম্যাকডোনাল্ড, রেভাঃ হেক্টর এবং আনন্দমোহন-শিবনাথের বিশেষ বন্ধু সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় প্রমুখ সভায় উপস্থিত ছিলেন। সভায় সভাপতিত্ব করেন আনন্দমোহন বসু। এই উপলক্ষে রচিত একটি সঙ্গীত ক'রে সভার কাজ শুরু হয়। সংক্ষিপ্ত প্রার্থনা করেন পণ্ডিত বিজয়কৃষ্ণ গোস্বামী।

সভাপতি মহাশয়ের সংক্ষিপ্ত বক্তৃতার পর সভার কাজ শুরু হয়। সভাপতি জানালেন যে বাধ্য হয়েই সভা করে নতুন সমাজ প্রতিষ্ঠা করতে হচ্ছে। যাতে এরূপ বিচ্ছেদ না হয় তার জন্য চেষ্টা করা হয়েছিল কিন্তু তা সফল হয় নি। তিনি আরো জানালেন যে মফস্বল থেকে ছাব্বিশটি চিঠি পাওয়া গেছে তার মধ্যে তেইশটি নূতন সমাজ গঠনের পক্ষে, কেবল মুঙ্গের ভাগলপুর আর গয়া বিরুদ্ধে। ৪২৫ জন ব্রাহ্ম এবং ব্রাহ্মিকা নিয়মতন্ত্র-প্রণালী অনুসারে কাজ করবার জন্য স্বতন্ত্র সমাজ স্থাপনের পক্ষপাতী। ব্রাহ্মসমাজে প্রায় ২৫০টি আনুষ্ঠানিক ব্রাহ্ম পরিবার আছেন, তন্মধ্যে ১৭০টি পরিবার নতুন সমাজ স্থাপনের পক্ষে মত দিয়েছেন। "অতএব ব্রাহ্মসাধারণের সম্মতিক্রমে আমরা নূতন সমাজ প্রতিষ্ঠা করিতেছি।" বললেন আনন্দমোহন। তারপর সভাপতি মশাই মহর্ষি দেবেন্দ্রনাথ হৃদয়ের শুভেচ্ছা জ্ঞাপন ক'রে এই প্রতিষ্ঠানকে আশীর্বাদ ক'রে যে পত্র দিয়েছেন তা পাঠ করলেন। সেইদিন সকালে ভারতবর্ষীয় ব্রাহ্মসমাজের সম্পাদক প্রতাপচন্দ্র মজুমদার যে পত্র দিয়েছিলেন তারও উল্লেখ করলেন।

সভার কাজ শুরু হলে যখন বিজয়কৃষ্ণ গোস্বামী প্রস্তাব করলেন যে "ভারতবর্ষীয় ব্রাহ্মসমাজে নিয়মতন্ত্র প্রণালী মতে কার্য হইত না, সেখানে একনায়কত্বের বিষময় ফল প্রত্যক্ষ করিয়া ব্রাহ্মসাধারণের জন্য এই "সাধারণ ব্রাহ্মসমাজ" স্থাপিত হইল। এখানে প্রত্যেক ব্রাহ্মই ব্রাহ্মসমাজের কার্যে মতামত প্রকাশ করিতে পারিবেন। ব্রাহ্মসমাজের কল্যাণের জন্য এ সমাজের

প্রত্যেক সভ্য দায়ী থাকিবেন।" এই প্রস্তাব সমর্থন করলেন নগেন্দ্রনাথ চট্টোপাধ্যায়।

দ্বিতীয় প্রস্তাব করলেন শিবনাথ শাস্ত্রী। তা এই—ব্রাহ্মধর্মের মূল সত্যে বিশ্বাস আছে—এমন কোন ব্যক্তি আঠার বৎসর পূর্ণ হইলে ন্যূন কল্পে বছরে আট আনা চাঁদা দিলে এই সমাজের সভ্য হইতে পারিবেন। মফস্বলে সমাজ সকল নির্দিষ্ট চাঁদা দিলেই সাধারণ ব্রাহ্মসমাজের অন্তর্ভুক্ত বলিয়া বিবেচিত হইবেন এবং সাধারণ ব্রাহ্মসমাজে প্রতিনিধি প্রেরণ করিতে পারিবেন।" ঢাকার রজনীকান্ত ঘোষ এই প্রস্তাব সমর্থন করলেন।

তৃতীয় প্রস্তাব করলেন আদিত্যকুমার চট্টোপাধ্যায়। তা এই "শ্রীযুক্ত বাবু শিবচন্দ্র দেব এই সমাজের সম্পাদক এবং বাবু উমেশচন্দ্র দত্ত ইহার সহঃসম্পাদক নিযুক্ত হউন। এবং নিম্নলিখিত ব্যক্তিবর্গ সাধারণ সভার সভ্য নির্বাচিত হউন। তাঁরা ইচ্ছা করিলে সভ্য সংখ্যা বৃদ্ধি করিতে পারিবেন। সভ্যগণের নাম: রাধাকান্ত বন্দ্যোপাধ্যায়, শশীপদ বন্দ্যোপাধ্যায়, রামকুমার ভট্টাচার্য (বিদ্যারত্ন), শিবনাথ ভট্টাচার্য (শাস্ত্রী), আনন্দমোহন বসু, ভগবানচন্দ্র বসু, শিবচন্দ্র দেব, কালীনাথ দত্ত, উমেশচন্দ্র দত্ত, দুকড়ি ঘোষ, গণেশচন্দ্র ঘোষ, বিজয়কৃষ্ণ গোস্বামী, শ্রীনাথ চন্দ, আদিত্যকুমার চট্টোপাধ্যায়, নৃপেন্দ্রনাথ চট্টোপাধ্যায়, হরকুমার রায়চৌধুরী, যদুনাথ চক্রবর্তী, নবকুমার চক্রবর্তী, ভুবনমোহন দাস, দুর্গামোহন দাস, পার্বতীচরণ দাস (পূর্ণিয়া), সর্বানন্দ দাস, (বরিশাল), ভুবনমোহন সেন, কালীশঙ্কর স্বকুল, পদ্মহাস গোস্বামী (গৌহাটী), বরদাকান্ত হালদার, গুরুচরণ মহলানবিশ, আনন্দচন্দ্র মিত্র, রামদুর্লভ মজুমদার, রজনীকান্ত নিয়োগী, মধুসূদন রাও (কটক), কালীনারায়ণ রায়, ডাঃ প্রসন্নকুমার রায়, রজনীনাথ রায় এবং চণ্ডীচরণ সেন।" এই প্রস্তাব সমর্থন করলেন রজনীকান্ত নিয়োগী।

চতুর্থ প্রস্তাবে দুর্গামোহন দাস বললেন—"দুই মাসের মধ্যে সাধারণ ব্রাহ্মসমাজের পরিচালনার জন্য নূতন নিয়মাবলী লিপিবদ্ধ হইয়া সভ্যসাধারণের বিচারের জন্য উপস্থিত করা চাই।" সমর্থন করলেন লাখুটিয়ার (বরিশাল) রাখালচন্দ্র রায়চৌধুরী।

চারটি প্রস্তাবই সর্বসম্মতভাবে গৃহীত হ'ল। স্থাপিত হ'ল সাধারণ ব্রাহ্মসমাজ। সভাপতি ৩১ বছর বয়সী কেম্ব্রিজ বিশ্ববিদ্যালয়ের র‍্যাংলার

ব্যারিস্টার পূত-চরিত্র এবং সর্বজনশ্রদ্ধেয় আনন্দমোহন বসু। সম্পাদক শিবচন্দ্র দেব, ব্রাহ্ম সমাজের তদানীন্তন প্রবীণতম, অভিজ্ঞ ব্যক্তি। সহঃ-সম্পাদক শিক্ষাবিদ সাধু উমেশচন্দ্র দত্ত।

নিয়মাবলী প্রণয়ন করার ব্যাপারে সভাপতি আনন্দমোহন সবচাইতে উদ্যোগী এবং নিপুণ। নিয়ম-প্রণালী করা হ'লে তা সাধারণ কমিটির সভায় পেশ করা হ'লে এবং কিছু বাদ বা সংযোজনের পর সমাজের মুখপত্রে এবং আলাদাভাবে প্রকাশিত হ'ল "সাধারণ ব্রাহ্মসমাজের নিয়মাবলী।" এই নিয়মাবলী অনুসারে সভাপতি, সম্পাদক, সহ-সম্পাদক ছাড়াও একজন কোষাধ্যক্ষের পদ সৃষ্টি হ'ল এবং তাতে নির্ধারিত করা হ'ল গুরুচরণ মহলানবিশকে। বারোজন সদস্য নিয়ে গঠিত হ'ল কার্যসমিতি।

সাধারণ ব্রাহ্মসমাজ সৃষ্টি হওয়ার আগে থাকতেই 'ব্রাহ্ম পাবলিক ওপিনিয়ন' নামে যে ইংরিজি পত্রিকা চালু ছিল, তাই হ'ল সমাজের ইংরাজী মুখপত্র। সম্পাদক ভুবনমোহন দাস। ২৯মে ১৮৭৮ থেকে শুরু হ'ল বাংলা মুখপত্র 'তত্ত্বকৌমুদী'র প্রকাশ। সম্পাদক শিবনাথ শাস্ত্রী।

সমাজের প্রথম চারজন প্রচারক নিযুক্ত হ'লেন পণ্ডিত বিজয়কৃষ্ণ গোস্বামী, শিবনাথ শাস্ত্রী, রামকুমার বিদ্যারত্ন এবং গণেশচন্দ্র ঘোষ। যতদিন না কর্ণওয়ালিস স্ট্রীটে ( বর্তমান বিধান সরণি ) নিজস্ব মন্দির-গৃহ নির্মাণ হ'য়েছিল, ততদিন উপাসনা হ'ত ৪৫নং বেনেটোলা লেনের এক বাড়ীতে। ১৮৭৯ খ্রীষ্টাব্দের ২৩শে জানুয়ারী বর্তমান মন্দিরের ভিত্তিপ্রস্তর স্থাপন করেন শিবচন্দ্র দেব। রচিত হয় নূতন মন্দিরের ট্রাস্ট ডিড বা ন্যাসপত্র।

এক বছরের মধ্যেই সাধারণ ব্রাহ্মসমাজ আরো কয়েকটি কাজে অগ্রসর হয়। প্রথমতঃ 'বঙ্গ মহিলা সমাজ' নামে একটি নারী-সংগঠন স্থাপন করা হয়। নারী-মুক্তি-আন্দোলন এগিয়ে নিয়ে যাওয়াই যার প্রধান এবং একমাত্র লক্ষ্য। দ্বিতীয়তঃ স্থাপিত হয় সাধারণ ব্রাহ্মসমাজ লাইব্রেরী। তৃতীয়তঃ স্থাপিত হয় সাধারণ ব্রাহ্মসমাজ প্রেস। এই ছাপাখানা থেকেই সাধারণ ব্রাহ্মসমাজ-প্রকাশিত 'ব্রহ্মসঙ্গীত' গ্রন্থের প্রথম সংস্করণ প্রকাশিত হয়। এসবই ১৮৭৯ খ্রীষ্টাব্দের ঘটনা। ১৮৭৮-৭৯ খ্রীষ্টাব্দে ব্রাহ্মধর্ম প্রচারের জন্য ব্যাপক কর্মসূচী রূপায়ণ করার চেষ্টা করেছিলেন সাধারণ ব্রাহ্মসমাজ।

সাধারণ ব্রাহ্মসমাজের গঠনতন্ত্র বা নিয়মাবলী প্রসঙ্গে স্মর্তব্য যে প্রাপ্তবয়স্ক

সদস্যদের ভোটাধিকারের মাধ্যমে গণতান্ত্রিক বিধি-সম্মতভাবে নির্বাচিত পরিচালক সমিতির সৃষ্টি আধুনিক ভারতের ইতিহাসে অন্যতম উল্লেখযোগ্য কীর্তি। এই গঠনতন্ত্রের আরো প্রায় সত্তর বৎসর পরে স্বাধীন-ভারতের সংবিধানে অনুরূপ স্বীকৃতি দেখা যায়। বিপিনচন্দ্র পাল অনবদ্যভাষায় লিখেছেন :
"In drawing up the constitution of the Sadharan Brahmo Samaj, Ananda Mohan was moved by a large ideal than that of building up a religious congregation body. We, young men belonging to the small group led by Shivanath Shastri, had already caught the large inspiration of freedom —personal, social as well as political. We had commenced to dream dreams of the future of our country which would realise as much in the personal purity and character of its children as in their social life and institutions and in the organisation of their state and the constitution of their Government, the largest and highest ideal of freedom that moved us.. Ananda Mohan, though not openly identified with us, had yet seen this larger vision of national freedom and sovereignty and in drafting a constitution for the Sadharan Brahmo Samaj he was moved by this larger vision and wanted to give this new Brahmo Samaj a constitution that would some day furnish a model for the constitution of the future National State of India". (B. C. Pal, Memoirs (pp. 277-278),

সাধারণ ব্রাহ্মসমাজ যখন নর-নারী নির্বিশেষে এবং আয়-বৃত্তি-শিক্ষাগত যোগ্যতা কিংবা আর্থিক ক্ষমতা নির্বিশেষে প্রাপ্তবয়স্কের ভোটাধিকার (Universal Adult Franchise) মেনে নিয়েছিল, পৃথিবীর বহু দেশেও তখন তা স্বীকৃত ছিল না। সম্প্রতি প্রকাশিত এবং আদ্যন্ত সহস্রাধিক ভুলে ভরা গ্রন্থে ডেভিড কফ হয়তো এটা বুঝতে পারেননি, কিন্তু বুঝতে চাননি, তাই তাঁর মন্তব্য "constitutional guarantees did not necessarily

end one-man rule of the Samaj" (David Kopf, The Brahmo Samaj and the shaping of the Modern Indian Mind, Princeton, 1979, p. 144) কারণ তাঁর মতে এই গঠনতন্ত্রের সাহায্যে আনন্দমোহন বসু ক্ষমতা কুক্ষিগত করতে চেয়েছিলেন। এই ধরণের হাস্যকর এবং নির্বোধ বক্তব্যের কোন জবাব দেওয়ার প্রয়োজন থাকে না।

সাধারণ ব্রাহ্মসমাজ শুধু গণতান্ত্রিক নয়, ভারতে সমাজতান্ত্রিক চিন্তাধারারও অগ্রণী। তাঁরা শুরুতেই "অসাম্যের উপর সাম্য, রাজার উপর প্রজা, অন্যায়ের উপর ন্যায়ের" স্থান মেনে নিয়ে পৃথিবী ব্যাপী এক "মহা-সাধারণতন্ত্রের" প্রতিষ্ঠার কথা ঘোষণা করেছেন তাদের অভীষ্ট হিসাবে। ব্রাহ্ম-আন্দোলনের পূর্ণাঙ্গ বিকাশ সাধারণ ব্রাহ্মসমাজ স্থাপনের মধ্য দিয়ে রূপায়িত হয়, কারণ আধ্যাত্মিক, নৈতিক, রাজনৈতিক, সামাজিক, সাংস্কৃতিক, অর্থনৈতিক সর্বপ্রকার বন্ধন থেকে মুক্তি এবং স্বাধীনতা এবং পূর্ণ বিকাশের জন্ত যে সর্বাঙ্গীণ মুক্তি-আন্দোলন তাই সাধারণ ব্রাহ্মসমাজের আদর্শ।

[এই পরিশিষ্টটি বর্তমান লেখকের পরিকল্পিত এবং অপ্রকাশিত সাধারণ ব্রাহ্মসমাজের শতবর্ষের ইতিহাস গ্রন্থের পাণ্ডুলিপি থেকে নেওয়া হয়েছে।]

২৮. "তত্ত্বকৌমুদী" (পৃ. ২২৫)

সাধারণ ব্রাহ্মসমাজ সৃষ্টি হওয়ার পর তাদের একটি নিজস্ব বাংলা মুখপত্রের প্রয়োজন হওয়াতেই শিবনাথ শাস্ত্রীর সম্পাদনায় 'তত্ত্বকৌমুদী' প্রকাশিত হ'তে সুরু করে ১৮৭৮ খ্রীষ্টাব্দের ২৯ মে (১৬ জ্যৈষ্ঠ) থেকে। শিবনাথ শাস্ত্রী যে লিখেছেন "নব-প্রতিষ্ঠিত সমাজের নামে এক নূতন কাগজ বাহির করিতে প্রবৃত্ত হইলাম…দুই কাগজ হইতে 'তত্ত্ব' এবং 'কৌমুদী' লইয়া আমাদের কাগজের নাম হউক 'তত্ত্বকৌমুদী'"—এ কথা সত্য। সেই সময়কার উৎসাহী বিপিনচন্দ্র পাল লিখেছেন: "Immediately after the establishment of the Sadharan Brahmo Samaj, a Bengali fortnightly organ of it was started under the name of the *Tattwa-Kaumudi*. This name was selected by combining the title of the first organ of the new movement under Raja Rammohun Roy, which he called *Kaumudee*, and the name of the organ of the

revived Brahmo Samaj under Debendranath Tagore, which he called Tattwa-Bodhinee". ( Pp. *Memoirs*, pp. 279-280 )। সমসাময়িক তত্ত্ববোধিনী পত্রিকাও একই সাক্ষ্য দিয়েছেন ( দ্রঃ তত্ত্ববোধিনী পত্রিকা, ৪১৯ সংখ্যা, আষাঢ়, ১৮০০ শক, পৃ. ৫৭-৫৮ )।

ঐ সংখ্যা তত্ত্ববোধিনী নতুন কাগজকে স্বাগত জানিয়ে লিখেছেন : "তত্ত্বকৌমুদী পত্রিকার ন্যায় পত্রিকা যতই প্রকাশিত হয় ততই আমাদিগের আহ্লাদের বিষয়।" তবে তত্ত্বকৌমুদী যে পাক্ষিক সংবাদপত্রহিসেবে যথার্থ উন্নত মানে উঠতে পারেনি সে-কথা ঠিক, অন্ততঃ প্রথম কয়েক বৎসর। কারণ প্রথমতঃ এটি মূলতঃ ব্রাহ্মসমাজের মতামতই প্রচার করতেন এবং দ্বিতীয়তঃ তার মধ্যে তিন ব্রাহ্মসমাজের বাদ-বিসংবাদ প্রায়ই প্রতিফলিত হ'ত। নিরাব তত্ত্ববোধিনী এবং তত্ত্বকৌমুদীর বাদ-প্রতিবাদ সার্বজনীন ব্যাপার ছিল না, কিন্তু কিছু বৎসরের মধ্যেই তত্ত্বকৌমুদী এই দুর্বলতা কাটিয়ে উঠেছিল। এবং সামর্থের সবচেয়ে বড়ো প্রমাণ আজও শতবর্ষ অতিক্রম ক'রে পত্রিকার প্রকাশ নিরবিচ্ছিন্নভাবে বিদ্যমান, যা বাংলা সাময়িকপত্র সাহিত্যের ইতিহাসে বিরলতম ঘটনা। অনন্যসাধারণ নজীরও বটে।

এ-বিষয়ে "তত্ত্বকৌমুদী শতবর্ষ : ১৮৭৮—১৯৭৮" শীর্ষক প্রবন্ধ ( বর্তমান লেখক কর্তৃক 'গ' ছদ্মনামে লিখিত। দ্রঃ তত্ত্বকৌমুদী, ১-১৬, শ্রাবণ-আশ্বিন, ১৩৮৫ সাল ) থেকে কিছু কিছু অংশ উদ্ধার করা যেতে পারে।

"তত্ত্বকৌমুদীর প্রচারে যে নিষ্ঠা, শ্রম ও আন্তরিকতা লইয়া কর্ম শুরু করিয়াছিলেন শিবনাথ শাস্ত্রী তাহা তাঁহার আত্মচরিত পাঠেই জানা যায়। পরে নানা সময়ে ইহার সম্পাদনা করেন : নগেন্দ্রনাথ চট্টোপাধ্যায়, কৃষ্ণকুমার মিত্র, সীতানাথ তত্ত্বভূষণ, আদিনাথ চট্টোপাধ্যায় হইতে সাম্প্রতিককালে বরদাকান্ত বসু, ননীভূষণ দাশগুপ্ত, শ্রীপুলিনবিহারী সেন এবং শ্রীদিলীপকুমার বিশ্বাস।" ( পৃ. ৩৫ )।" প্রথম প্রথম ব্রাহ্মসমাজের অন্তর্গত মতভেদের কিছু প্রতিফলন পড়িলেও, তত্ত্বকৌমুদী ক্রমশঃ জনপ্রিয় পত্রিকায় পরিণত হয়। নানা ধর্মশাস্ত্র সম্পর্কে আলোচনা প্রকাশিত হইতে শুরু করে। একদিকে যেমন বাইবেল, থিওডোর পার্কারের রচনা, গীতা, ভাগবত, উপনিষদ প্রভৃতির আলোচনা তত্ত্বকৌমুদীর বৈশিষ্ট্য ছিল, তেমনি অন্যদিকে, নানা সামাজিক সমস্যাবলী, এমনকি রাজনীতি, অর্থনীতি লইয়া আলোচনাও হইত। দর্শন,

বিশেষতঃ পাশ্চাত্য দর্শন সমূহকে সহজ এবং সরলভাবে বাংলা ভাষার সাহায্যে বাঙালী পাঠকদিগকে পরিচয় করাইয়া দিবার দায়িত্ব লইয়াছিল তত্ত্ব:কৌমুদী। সঙ্গে সঙ্গে ছিল কবিতা, প্রবন্ধ পুস্তক সমালোচনা প্রভৃতি প্রকাশ করিয়া ইহাকে সাহিত্যিক মর্যাদা দান করিবার চেষ্টা। শিবনাথ শাস্ত্রী স্বয়ং সামাজিক সমস্যাদি লইয়া যে সকল প্রবন্ধ লিখিয়াছেন তত্ত্ব'কৌমুদীতে, তাহাই পরবর্তীকালে গৃহধর্ম নামে সংকলিত হয়। হিউম, কাণ্ট, হেগেল প্রভৃতি দার্শনিক রচনা বিষয়ে উচ্চাঙ্গের প্রবন্ধ এই তত্ত্বকৌমুদীতে প্রকাশিত হইয়াছে। 'জড়বাদী', 'মানবপ্রকৃতি' প্রভৃতি দার্শনিক রচনা প্রকাশিত ছিল তত্ত্ব:কৌমুদীর বৈশিষ্ট্য।" ( পৃ. ৩৫-৩৬ )

"প্রকৃতপক্ষে যে শুধুমাত্র রাজা রামমোহনের পথে বা "আধ্যাত্মিক ও সার্বজনীন মহাধর্মের ভাব" অনুসারে চলিবার চেষ্টা করিয়াছিল তাহা নহে, সে-যুগেই ইহা ঘোষণা করিয়াছিল : "সমাজ ও মনুষ্যজাতিকে বিস্মৃত হইয়া কেবল ঈশ্বর ধ্যানে মগ্ন হইয়া থাকাকেই ব্রাহ্মসমাজ ধর্ম বলিয়া মনে করেন না। ব্রাহ্মসমাজ ঈশ্বর, মনুষ্য বা জগতের মধ্যে সম্বন্ধস্থাপন করিবেন, একটিকে বিস্মৃত হইয়া অন্যটিকে লইয়া অবস্থিতি করিবেন না, ইহাই ব্রাহ্মসমাজের আকর্ষণ। (দ্রঃ ১৮০৩ শক, ১৬ ফাগুন, সংখ্যা পৃ. ২০৬ )। অর্থাৎ ব্রাহ্ম আন্দোলন শুধুমাত্র ধর্ম আন্দোলন নয়। মানবমুক্তির সর্বতোমুখী বিকাশের জন্য একটি সর্বাঙ্গীণ আন্দোলন। বলা বাহুল্য এই আন্দোলনের পরিচালনা করিবার বা নেতৃত্ব দিবার ক্ষমতা আদি ব্রাহ্মসমাজের বা নববিধানের ছিল না। কারণ সাংস্কৃতিক, অর্থনৈতিক, নৈতিক, রাজনৈতিক, সামাজিক এবং আধ্যাত্মিক—অর্থাৎ ইহলৌকিক এবং পারলৌকিক—উভয়দিকে ইহারা সর্বতোভাবে আন্দোলন করেন নাই। সাধারণ ব্রাহ্মসমাজের প্রগতিশীল কর্মসূচী সে-যুগে ব্রিটিশ সাম্রাজ্যবাদ-বিরোধী সংগ্রামে পথপ্রদর্শক। সম্পূর্ণভাবে ঔপনিবেশিক কাঠামোর মধ্যে আন্দোলন গড়িয়া ওঠায় যে স্ব-বিরোধিতা লক্ষ্য করা গিয়াছিল এবং যা ব্রাহ্ম আন্দোলনের দুর্বলতা ছিল, তাহা হইতে উত্তরণের পথ প্রদর্শন করেন সাধারণ ব্রাহ্মসমাজ। তাঁহাদের এই ঘোষিত আদর্শ প্রচার করেন তত্ত্বকৌমুদী।

"[ ব্রাহ্মসমাজ ] অন্যায়ের উপর ন্যায়, অসাম্যের উপর সাম্য, রাজার উপর প্রজার ক্ষমতা প্রতিষ্ঠিত করিতে গিয়া পৃথিবীব্যাপী এক মহা সাধারণতন্ত্রের

আয়োজন করিতেছেন। এই স্বাধীনতা দেখিয়া বহু লোক এখানে সমবেত হইয়াছেন। এই সর্বতোমুখী ভাবই ব্রাহ্মসমাজের আকর্ষণ।" অর্থাৎ তত্ত্বকৌমুদী যথার্থভাবেই বলিতে চাহিয়াছেন যে যদি বাস্তবজীবনের পার্থিব সমস্যাদির প্রতি উদাসীন থাকা যায় তাহা হইলে ধর্ম মূল্যহীন। 'সর্বধর্ম সমন্বয়' তাহা হইলে ভণ্ডামিমাত্র। 'সমাজ ও মনুষ্যজাতিকে বিস্মৃত হওয়া' ধর্মের অঙ্গীভূত নয়, রামমোহন রায়েরও তাহা মত ছিল না। যদি কেহ পরবর্তীকালে ব্রাহ্ম আন্দোলন পরিচালনা করিবার ইচ্ছা করিয়া থাকেন তবে তাহা সমাজ সংস্কার বা রাজনৈতিক সংস্কার ব্যতিরেকে কিভাবে হইতে পারে? সমাজতন্ত্রী শিবনাথ বা গণতন্ত্রী আনন্দমোহন বসু সেই কারণে গর্জিয়া উঠিয়াছিলেন একনায়কতন্ত্র এবং সাম্রাজ্যবাদের বিরুদ্ধে। অথচ, অন্যদিকে, সাধারণ ব্রাহ্মসমাজ কখনও বলেন নাই যে এই সকল পার্থিব সংস্কারই একমাত্র করণীয়, ধর্মের কোন মূল্য নাই। যাহা ইওরোপীয় সমাজবাদীরা অনেকে বলিয়া থাকেন। তাঁহারা ঘোষণা করিয়াছেন— 'অপিচ ধর্মহীন সমাজসংস্কারক বা রাজনৈতিক সংস্কার অতি নিম্নভূমিতে দণ্ডায়মান। লোকের সুবিধাই ইহার ভিত্তি, কিন্তু ধর্মই মানবচরিত্রের চিরকালের অবলম্বন; ইহকালের আশা ও আশ্রয়স্থল। সুতরাং ধর্মানুমোদিত সমাজসংস্কার বা রাজনৈতিক সংস্কারের মূলমন্ত্র যে সার্বজনীন উদারতা, ব্রাহ্মসমাজ তাহাই ঘোষণা করেন।" (তত্ত্বকৌমুদী, ১৬ বৈশাখ, ১৮০২ শক, প. ২৭১)। (প. ৩৬)

সাধারণ ব্রাহ্মসমাজের এই সর্বতোমুখী আন্দোলনের অন্যতম হাতিয়ার তত্ত্বকৌমুদী পত্রিকা।

## ২৯. সাধারণ ব্রাহ্মসমাজ মন্দিরস্থাপন (পৃ. ২৩৫)

সাধারণ ব্রাহ্মসমাজ মন্দির জনসাধারণের নিকট উন্মুক্ত হয় ১৮৮১ খ্রীষ্টাব্দের ২২ জানুয়ারী মাঘোৎসবের সময়। তার আগে প্রায় দু'বছর লাগে মন্দির তৈরী হ'তে। ১৮৭৮ খ্রীষ্টাব্দের ১৫ই মে কলকাতার টাউন হলে সভা করে সাধারণ ব্রাহ্মসমাজ যখন স্থাপিত হয় তখন তার সভাপতি হন আনন্দমোহন বসু, সম্পাদক শিবচন্দ্র দেব। তখন তাঁরা সমবেত উপাসনার জন্য ৪৫নং বেনিয়াটোলা লেনের এক বাড়ী ভাড়া পেয়েছিলেন। কোষাধ্যক্ষ ছিলেন গুরুচরণ মহলানবিশ। নবগঠিত সাধারণ ব্রাহ্মসমাজের কার্য

নির্বাহক কমিটি যত দ্রুত সম্ভব নিজস্ব জমি কিনে সমাজমন্দির স্থাপন করার জন্ম অর্থসংগ্রহ শুরু করেন, নিজেরা প্রত্যেকে এক মাসের বেতন দান করেন। এক 'বিল্ডিং সাব কমিটি' গঠন করা হয়, তাঁরাই টাকা তুলতে থাকেন। মহর্ষি দেবেন্দ্রনাথ এই কমিটির সদস্য শিবনাথের হাতে সাত হাজার টাকার চেক দেন। এই কমিটি কর্ণওয়ালিস স্ট্রীটের বর্তমান জমি ক্রয় করেন এবং ১৮৭৯ খ্রীষ্টাব্দের মাঘোৎসবের সময় ১১ মাঘ (সে বছর ২৩ জানুয়ারী) সাধারণ ব্রাহ্মসমাজের ভিত্তি-প্রস্তর স্থাপিত হয়। ভিত্তি-প্রস্তর স্থাপন করেন সমাজের প্রবীণ সদস্য শিবচন্দ্র দেব। এক পাত্রে সমালোচক পত্রিকার প্রথম সংখ্যা, তত্ত্বকৌমুদী এবং ব্রাহ্ম পাবলিক ওপিনিয়নের প্রথম সংখ্যা এবং একলাইনের লেখা পুঁতে রাখা হয়। পূর্বে সংক্ষিপ্ত প্রার্থনা করেন আচার্য শিবনাথ শাস্ত্রী। (দ্রঃ ব্রাহ্ম পাবলিক ওপিনিয়ন, জানুয়ারী ৩০, ১৮৭৯ -সংখ্যা)।

১৮৭৯-৮০ দুবছর লাগে মন্দির তৈরী হতে। গোয়ালিয়রের সিন্ধিয়া বা পাঞ্জাবের সর্দার দয়াল সিং এর মতো লোক এই মন্দির ফাণ্ডে দান করেন। আনন্দমোহন বসু, শিবনাথ শাস্ত্রী, গুরুচরণ মহলানবিশ, উমেশচন্দ্র দত্ত, ভগবানচন্দ্র বসু, দুর্গামোহন দাস প্রমুখের অক্লান্ত চেষ্টায় মন্দির তৈরী হয়। অবশেষে এর উদ্বোধন হয় ১৮৮১ খ্রীষ্টাব্দের ২২শে জানুয়ারী মাঘোৎসবের সময়। সকালে সাধারণ ব্রাহ্মসমাজভুক্ত নরনারীগণ ৪৫নং বেনিয়াটোলা লেনের বাড়ী থেকে শোভাযাত্রা করে সংকীর্তনসহ এবং পতাকা, ফেষ্টুন প্রভৃতি নিয়ে নূতন মন্দিরে সামনে উপস্থিত হন। বিপুল জনসাধারণ এই শোভাযাত্রার অংশ নেন। সংক্ষিপ্ত প্রার্থনা করেন তদানীন্তন সভাপতি শিবচন্দ্র দেব এবং তালা-চাবি খুলে প্রেয়ার হল উদ্বোধন করেন। মুহূর্তে হল জনসাধারণে ভর্তি হয়ে যায়। (দ্রঃ শিবনাথ শাস্ত্রী, *History of the Brahmo Samaj*, 2nd Ed, 1974, p. 296) মন্দিরের আদর্শ বিষয়ে বাংলা, ইংরাজী ও উর্দুতে পাঠ করা হয় এবং তারপর উপাসনা হয়। আচার্যের কার্য করেন উমেশচন্দ্র দত্ত।

আরো বিবরণের জন্য দ্রষ্টব্য—Annual Report of the Sadharan Brahmo Samaj (1881-82): তত্ত্বকৌমুদী এবং ব্রাহ্ম পাবলিক ওপিনিয়ন পত্রিকার নানা সংখ্যা।

৩০. 'সিটি স্কুল' ( পৃ. ২৩৬ )

১৮৭৯ খ্রীষ্টাব্দের ৬ জানুয়ারী সিটি স্কুল স্থাপন সাধারণ ব্রাহ্মসমাজের অন্যতম স্মরণীয় কাজ। আসলে সাধারণ ব্রাহ্মসমাজভুক্ত ব্যক্তিগণ শুধুমাত্র ঈশ্বরোপাসনাকেই একমাত্র ধর্ম বলে মনে করতেন না, সমাজ-সংস্কার, শিক্ষা-সংস্কার, রাজনৈতিক আন্দোলন, অর্থনৈতিক মুক্তি প্রভৃতি তাঁদের ধর্মান্দোলনের অন্তর্গত ছিল। সাধারণ ব্রাহ্মসমাজের বাংলা মুখপত্র 'তত্ত্বকৌমুদী' এবং ইংরাজী মুখপত্র প্রথমে ব্রাহ্ম পাবলিক ওপিনিয়ন ও পরে ইণ্ডিয়ান মেসেঞ্জার এই বিষয়ে পরিষ্কার মত ব্যক্ত করেছেন।

শিবনাথ লিখেছেন: "Another important step taken by some prominent members of the Samaj at the beginning of this year was the oppening of a high class English institution called the city school. It was started with two objects, namely, first to spread among the younger generation of that time the religions and moral influence of the Brahmo Samaj, and seccond, to get together and always to have by our side a number of earnest workers in the persons of the Brahmo teachers who would find employment there." ( *History of the Brahmo Samaj*, pp. 285-86. )

এই দুইটি লক্ষ্যে সিটি স্কুল আশাতীত সাফল্য লাভ ক'রেছিল। তদানীন্তন বাংলার যুবসমাজে যে তিনজন প্রধান নেতা সেই আনন্দমোহন বসু, সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় এবং শিবনাথ শাস্ত্রী যুক্ত থাকাতে এখানে দলে দলে ছাত্র যোগ দিয়েছেন। তাদের অনেকেই হয় ব্রাহ্ম না হয় ব্রাহ্মভাবাপন্ন হ'য়ে উঠেছেন। অপরপক্ষে বহু ব্রাহ্ম শিক্ষিত যুবক এই স্কুলেই কর্ম লাভ ক'রে জীবিকার সংস্থান পেয়েছেন। তাঁরা আরো বেশি ক'রে সমাজের কাজে সময় ব্যয় ক'রতে পেরেছেন। সুরেন্দ্রনাথ তাঁর আত্মজীবনী *A Nation in Making* গ্রন্থে লিখেছেন—"It was hard work for me—to teach four hours daily, and this in addition to my propaganda work among the students and my political work in connexion with the Indian Association, in which I felt the

keenest interest. But I never grudged the toil or the strain." (O. U. P. Reprint. p. 35)। বিপিনচন্দ্র পাল তাঁর বাংলা আত্মজীবনী 'সত্তর বৎসর'এ লিখেছেন যে "সাধারণ ব্রাহ্মসমাজের যুবক কর্মীদের অনেকেই সামান্য জীবিকোপায় মাত্র লইয়া প্রথমে এই স্কুলে শিক্ষকতা গ্রহণ করেন। আমিও এখানে কর্মপ্রার্থী হইয়াছিলাম কিন্তু আমার পক্ষে কলিকাতার বালকদের শাসন করা, 'বাঙ্গাল' বলিয়া সম্ভব হইবে না, এই ভয়ে সিটি স্কুলের কর্তৃপক্ষীয়েরা আমাকে এই স্কুলের শিক্ষকরূপে গ্রহণ করিতে রাজী হইলেন না।" (কলকাতা, ১৩৬২, পৃ. ২০৩)।

সিটি স্কুল ব্রাহ্মসমাজের নানাবিধ কার্যের অন্যতম প্রাণকেন্দ্র হ'য়ে উঠেছিল।

৩১. 'মেজবউ' (পৃ. ২৪৪)

১৮৮১ খ্রীষ্টাব্দের ২১ ফেব্রুয়ারী শিবনাথ শাস্ত্রীর 'মেজবউ' প্রকাশিত হয়। এটাই তাঁর প্রথম উপন্যাস। আত্মচরিতের বক্তব্য অনুযায়ী—"এই কালের মধ্যে একটা কাজ সারা গেল। ন্যাশানাল ইণ্ডিয়ান এসোসিয়েশানের সভ্যগণের নিকট একখানি পারিবারিক উপন্যাস লিখিয়া দিব বলিয়া প্রতিশ্রুত ছিলাম। সেই প্রতিজ্ঞাটা এখানে পূরণ করিলাম। ৮।১০ দিনের মধ্যে 'মেজবউ' নামক একখানি উপন্যাস লিখিয়া কলিকাতাতে প্রেরণ করিলাম।" (বর্তমান সংস্করণ পৃ. ২৪৪)। সুতরাং এটি ফরমায়েসী লেখা কতকটা, মাত্র ৮।১০ দিনের মধ্যে বিহারে প্রকাশচন্দ্র-অঘোরকামিনী রায়ের বাড়ীতে বসে লেখা।

কেন ফরমায়েসী লেখা লিখতে গেলেন শিবনাথ? সম্ভবতঃ আর্থিক কারণে। শিবনাথ-কন্যা হেমলতা সরকার লিখেছেন: "১৮৮০ সালে শিবনাথ এক সপ্তাহের মধ্যে অর্থের অভাব মোচনের জন্য "মেরী কার্পেণ্টার সিরিজের" জন্য "মেজবউ" নামে প্রসিদ্ধ উপন্যাসখানি লিখিয়া ফেলেন। এই সময়ের ফেব্রুয়ারী মাসে ঢাকা অঞ্চলে প্রচার-যাত্রা করিয়াছিলেন। (শিবনাথ জীবনী, পৃ. ২১০)।

শিবনাথ রচিত মেজবউ উপন্যাসটি কেমন? উত্তরে বলা চলে যে জনপ্রিয়তায় এবং সাহিত্য-বিচারে উপন্যাসটি কমজোরী নয়। প্রথম সংস্করণ

মাত্র এক বছরের মধ্যেই নিঃশেষিত—যা কিনা বঙ্কিমচন্দ্রের মতো উপন্যাস-সম্রাটের কোনো উপন্যাসের বেলাতেও হয় নি। শিবনাথের মৃত্যুর আগেই এই উপন্যাসের উনিশটি মুদ্রণ প্রকাশিত হয়েছিল। বিশিষ্ট এক যুগের পটভূমিকায় রচিত এই উপন্যাসটির মধ্যে সাহিত্যগুণ আছে। এর কেন্দ্রচরিত্র এবং নায়িকা প্রমদা—সেই "উদারচিত্তা কর্মকুশলা জ্ঞানবতী বধূকে কেন্দ্র করিয়া পল্লীগ্রামের এক ব্রাহ্মণ পরিবারের উত্থান ও পতন বর্ণিত হইয়াছে।" ( সুকুমার সেন, বাঙ্গালা সাহিত্যে গদ্য, ১৩৫৬ সং, পৃ. ১২৯ )।

'সাহিত্যসাধক শিবনাথ শাস্ত্রী' গ্রন্থে বারিদবরণ ঘোষ চমৎকারভাবে দেখিয়েছেন কিভাবে যুগদ্রষ্টা শিবনাথ তাঁর উপন্যাসের উপাদান নিয়েছেন তাঁর যুগ থেকে, এমনকি ব্যক্তিগত জীবন থেকে। তবে কাহিনী, বিন্যাস, গঠন প্রভৃতি দিক থেকে এই উপন্যাসটি উচ্চাঙ্গের নয় ঠিকই, পরিধর্মী উপন্যাস হিসেবে সার্থক। অবাস্তবও নয়।

৩২. 'সখা' ( পৃ. ২৮৮ )

প্রতিষ্ঠাতা-সম্পাদক প্রমদাচরণ সেনের মৃত্যুর পর তৃতীয় বর্ষের সপ্তম সংখ্যা থেকে ( জুলাই ১৮৮৫ ) সমগ্র চতুর্থ বর্ষের ( ১৮৮৬ ) সম্পাদক ছিলেন শিবনাথ শাস্ত্রী। পঞ্চম বর্ষের প্রথম সংখ্যার ( জানুয়ারী ১৮৮৭ ) সম্পাদকীয়টি তাঁর রচনা। যাই হোক, সম্পাদক হিসেবে সখার জন্য শিবনাথ শাস্ত্রীর কাজ আলোচনা করার আগে 'সখা' ও প্রমদাচরণ সেন সম্পর্কে সাধারণ কতকগুলি কথা আলোচনা করা প্রয়োজন।

বাংলা সাহিত্যের ইতিহাসে 'সখা'ই সত্যিকারের শিশু-পত্রিকা হিসেবে প্রথম জনপ্রিয়তা লাভ করে। এর আগে খ্রীষ্টান মিশনারী সম্প্রদায়ের শিশু-পাঠ্য কাগজগুলিতে ধর্মের তত্ত্ব এত চাপান থাকত যে তা শিশুমনের পক্ষে বোঝা হ'য়েই ছিল। তাঁদের কিংবা কেশবচন্দ্র সেন-সম্পাদিত 'বালকবন্ধু'—যা খুবই উৎকৃষ্ট সচিত্র পাক্ষিক হিসেবে বের হয়েছিল—শিশু পত্রিকার ভিত্ তৈরী করে দিয়েছিল এ কথা অবশ্য অনস্বীকার্য। সখা প্রথম প্রকাশিত হয় ১৮৮৩ খ্রীষ্টাব্দের জানুয়ারী মাসে। মাত্র আড়াই বছর কাগজটি সম্পাদনা করার পর খুলনায় দাদার বাড়ীতে প্রমদাচরণের অকালমৃত্যু হ'লে ৩য় বর্ষ ৭ম সংখ্যা থেকে শিবনাথ শাস্ত্রী এর সম্পাদনার ভার গ্রহণ করেন। পঞ্চম বর্ষ

(১৮৮৭) থেকে 'সখা' সম্পাদনের ভার নেন প্রমদাচরণের কনিষ্ঠ ভ্রাতা অন্নদাচরণ সেন। অষ্টম বর্ষের (১৮৯০) শেষ দিকে এর পরিচালনার ভার গ্রহণ করেন নবকৃষ্ণ ভট্টাচার্য, ১১-১২ বর্ষ (১৮৯৩-৯৪) তাঁর সম্পাদনায় কাগজটি প্রকাশিত হ'ত। ১৮৯৪ খ্রীষ্টাব্দের এপ্রিল মাসে 'সখা' ভুবনমোহন রায় সম্পাদিত পত্রিকা 'সাথী'-র সঙ্গে মিলিত হ'য়ে 'সখা ও সাথী' নাম নেয় এবং ঐ নামে বের হ'তে থাকে। সুতরাং 'সখা'র জীবিতকাল জানুয়ারী ১৮৮৩ থেকে মার্চ ১৮৯৪।

শিক্ষা ও সদুপদেশ দিয়ে শিশুচরিত্র গঠন ছিল ব্রাহ্মসমাজের অন্যতম আদর্শ। এই আদর্শে ব্রতী স্বয়ং শিবনাথ শাস্ত্রী এবং তাঁর ভাষায় 'ধর্মপুত্র' প্রমদাচরণ দু'জনেই ছিলেন শিশুসাহিত্যে বিশেষ আগ্রহী। আগেই বলেছি ১৮৮৩ খ্রীষ্টাব্দের জানুয়ারী মাসে প্রমদাচরণ সেনের সম্পাদনায় 'সখা' প্রকাশের সঙ্গে সঙ্গে বাংলা শিশু বা কিশোরপাঠ্য সাময়িক পত্র সাহিত্যের ইতিহাসে এক নবদিগন্ত খুলে যায়। নানা শাখা-প্রশাখায় পল্লবিত হয়ে শিশুসাহিত্য বাঙালী শিশুদের মনোজগৎ অধিকার করে।

প্রমদাচরণের জীবনী-পাঠে জানা যায় (দ্রঃ বর্তমান সংস্করণে 'গ্রন্থে উল্লিখিত কতিপয় স্বদেশী-ব্যক্তির পরিচয়' অংশ) তাঁর শিশু-বাৎসল্যের কথা। তাঁর বন্ধু ও জীবনীকার বিপিনচন্দ্র পালও লিখেছেন: "প্রমদাচরণের প্রকৃতিতে শিশু-বাৎসল্য নিরতিশয় প্রবল ছিল। একজন সুপ্রসিদ্ধ বাঙ্গালী শিরস্তত্ত্ববিদ প্রমদাচরণের মস্তক পরীক্ষা করিয়া বলিয়াছিলেন যে, তাঁহার প্রকৃতিতে শিশু-বাৎসল্য অত্যন্ত প্রবল।" এই শিশুদের প্রতি অকৃত্রিম ভালোবাসা, চব্বিশ-ঘণ্টা তাঁদের জন্য ভাবতে ভাবতেই একখানি শিশুপাঠ্য পত্রিকা প্রকাশ করার কথা তাঁর মনে হয়। রবিবাসরীয় নীতি বিদ্যালয়ের ছাত্রদের নিয়ে এক ছুটীর দিনে বরানগরে বাগান-বাড়ীতে বেড়াতে গিয়ে ছাত্রদের সঙ্গে আলোচনা করে রাত্রিতে তিনি ডায়েরীতে লিখলেন: "বাগানে একটি কথা পাকা (একটি কাজের সূত্রপাত) হইল। Generality of Young Boys এদের কিরূপে influence for good করা যায়। A boy suggested writing interesting pamphlets. তদপেক্ষা আমার নিকট children's Friend প্রভৃতির ন্যায় কাগজের কার্যক্ষেত্র অধিক বিস্তৃত। কিন্তু এজন্য মাসে ৬০৲ টাকা আন্দাজ খরচ হওয়ার সম্ভাবনা। যদি তোলা যায় এবং

একটি fund করা যায় তাহা হইলে paper start করা যায়।" শেষ পর্যন্ত অনেক কষ্ট ক'রে দরিদ্র প্রমদা সামান্য পুঁজি নিয়ে সুরু করলেন তাঁর প্রিয় 'সখা'। মাত্র ৬০ জন গ্রাহক এক বছরের মধ্যে হাজার ছাড়িয়ে গেল।

প্রিয় ছাত্র প্রমদার কাগজে ২য় বর্ষ ৮ম সংখ্যায় ( আগষ্ট ১৮৮৪ ) প্রথম একখানি সচিত্র জীবনী—'স্বর্গীয় শ্যামাচরণ দে ( বিশ্বাস )' লিখলেন শিবনাথ শাস্ত্রী। প্রথম সংখ্যায় সম্পাদক লিখেছিলেন: "এরূপ পত্রিকা আমাদের দেশে নাই বলিয়াই আমরা এই পত্রিকাখানি প্রকাশ করিবার ইচ্ছা করিয়াছিলাম। আমাদের হতভাগ্য দেশে বালক-বালিকাদিগের জ্ঞানের ও চরিত্রের উন্নতির জন্য অধিক লোক চিন্তা করে না, অথবা করিবার অবকাশ হয় না; এইজন্যই সখার জন্ম হইল। সখা পিতা-মাতার উপদেশ ও শিক্ষা দুই-ই দান করিবে।" দিন রাত কাগজের জন্য চিন্তা, প্রেসের কাজ, ছাপা এসবই শুধু নয়, উদ্বোধনী সংখ্যার যাবতীয় লেখার দায়িত্ব নিলেন প্রমদাচরণ নিজেই। সুরু হ'ল 'ভীমের কপাল' নামক ধারাবাহিক কিশোর-উপন্যাস। 'আঃ ছেড়ে দাও না' এবং 'উষা' নামক দুটি কবিতা, 'সতীশ ও তাহার সঙ্গী' নামে গল্প, 'মহাত্মা হেয়ার সাহেব' নামে জীবনী, 'মেয়েরা আমাদের কে' নামে এক আলোচনা ইত্যাদি সব তাঁর লেখা। সখার বার্ষিক দান ধরা হ'ল এক টাকা। 'সখা' পাঠ ক'রে ব্রাহ্মবিরোধী বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায় পর্যন্ত প্রমদাচরণকে লিখলেন—"সখা পড়িয়াছি। সকল পড়ি নাই, কিন্তু যতদূর পড়িয়াছি, তাহাতে বিশেষ প্রীতিলাভ করিয়াছি। 'সখা' প্রধানতঃ বালক-বালিকাদিগের সহায় বটে, কিন্তু এ 'সখা'র সাহায্যে অনেক পলিতকেশ বৃদ্ধের পক্ষেও অনবলম্বীয় নহে, বালক-বালিকার এমন সম্বন্ধু অতি দুর্লভ।" প্রথম বছর থেকেই সখা জম-জমাট। ভালো ভালো ছবি, ধাঁধা, কবিতা, গল্প, ইতিহাস, জীবনী এ সব তো ছিলই, আবার-নীতি পর্যন্ত শেখানো হ'ত। ছোটদের বই সমালোচনা, ছড়ার মাধ্যমে অঙ্ক শেখানো, কি নেই! লেখক হিসেবে যোগ দিয়ে প্রমদাচরণকে সাহায্য করতেন বিপিনচন্দ্র পাল এবং উপেন্দ্রকিশোর রায়চৌধুরী, যাঁরা দুজনেই সাধারণ ব্রাহ্মসমাজের বিশিষ্ট সদস্য ও প্রমদার বন্ধু।

হঠাৎ ক্ষয়রোগে মাত্র ২৭ বছর বয়সে প্রমদাচরণের মৃত্যু হ'ল। সকলে যখন এই সুন্দর পত্রিকাটির ভবিষ্যৎ নিয়ে শঙ্কিত, তখনই এগিয়ে এলেন

শিবনাথ শাস্ত্রী। 'রামতনু লাহিড়ী' সম্পর্কে তাঁর লেখা 'সখা' সম্ভ ছাপা হয়েছে ( মার্চ ১৮৮৫ )। ২১ জুন প্রমদাচরণের মৃত্যুর পর জুলাই মাসেই তাঁর প্রিয়-শিষ্যের কাগজ তাঁরই সম্পাদনায় ছাপা হ'ল। শিবনাথ স্বয়ং 'স্বর্গীয় প্রমদাচরণ সেন' নামে এক প্রবন্ধে লিখলেন—"তাঁহার চরিত্রে অনেক-গুলি মহত্ত্বের লক্ষণ দেখিয়াছিলাম। (১ম) উন্নতিস্পৃহা, (২য়) আত্মনির্ভরতা, (৩য়) ন্যায়পরায়ণতা, (৪র্থ) সাহস, (৫ম) সত্যবাদিতা, (৬ষ্ঠ) দায়িত্ববোধ।"

সম্পাদক হিসেবে শিবনাথ 'সখা' পৃষ্ঠায় বহু লেখা লিখেছেন। যেমন,—পণ্ডিতবর ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর ( অক্টোবর ১৮৮৫ ), বিদ্যাসাগর দয়ার সাগর ( জানুয়ারী ১৮৮৬ ), যোসেফ ম্যাটাসিনি ( মার্চ ১৮৮৬ ), স্যার উইলিয়ম জোন্স ( জুন ১৮৮৬ ), স্বর্গীয় দ্বারকানাথ বিদ্যাভূষণ ( সেপ্টেম্বর ১৮৮৬ ), পরলোকগত রাজকৃষ্ণ মুখোপাধ্যায় ( অক্টোবর ১৮৮৬ ), মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুর ( জানুয়ারী ১৮৮৭ ) প্রভৃতি জীবনী। সাধের নৌকা ( সেপ্টেম্বর ১৮৮৫ ) আবদারে ছেলে ( জানুয়ারী ১৮৮৬ ), রামকান্তের ঘোড়া ( মে ১৮৮৬ ), শ্যামচাঁদের পাঁচদশা ( সেপ্টেম্বর ১৮৮৬ ) পেটুক পুষি ( জানুয়ারী ১৮৮৭ ) প্রভৃতি কবিতা। জুন ১৮৮৭ খ্রীষ্টাব্দের পর শিবনাথ শাস্ত্রী আর 'সখা'য় লেখেননি।

৩৩. 'মুকুল' ( পৃ. ২৮৯ )

'মুকুল' বাংলা শিশু-সাহিত্যের ইতিহাসে চিরস্মরণীয় এক পত্রিকা। ১৩০২ বঙ্গাব্দের আষাঢ় মাসে এটি প্রথম প্রকাশিত হয় পণ্ডিত শিবনাথ শাস্ত্রীর সম্পাদনায়। এর আগে প্রমদাচরণ সেন-প্রতিষ্ঠিত ও সম্পাদিত শিশু-পত্রিকা 'সখা' সম্পাদনার অভিজ্ঞতা পুরোপুরি কাজে লাগান শিবনাথ এই কাগজে।

শিবনাথ আত্মচরিতে লিখেছেন যে, সরলা মহলানবিশ ( গুরুচরণ মহলানবিশের কন্যা ) লাবণ্যপ্রভা বসু ( ভগবানচন্দ্র বসুর কন্যা ), কামিনী সেন ( পরে রায়, কবি ; চণ্ডীচরণ সেনের কন্যা ) ও হেমলতা ভট্টাচার্য ( পরে সরকার, শিবনাথ শাস্ত্রীর কন্যা ) প্রমুখ যাঁদের উদ্যোগে রবিবাসরীয় নীতি-বিদ্যালয় প্রতিষ্ঠিত হয়, তাঁদেরই উদ্যোগে প্রকাশিত হয় 'মুকুল'। এই সঙ্গে আর অনেকেই ছিলেন যেমন রামানন্দ চট্টোপাধ্যায়, যোগীন্দ্রনাথ সরকার, জগদীশচন্দ্র বসু, উপেন্দ্রকিশোর রায়চৌধুরী প্রমুখ উৎসাহী ব্রাহ্ম যুবকবৃন্দ। শান্তা দেবী লিখেছেন : "এই সকল উৎসাহী যুবকেরা বলিয়া-কহিয়া শিবনাথ

শাস্ত্রী মহাশয়কে মুকুলের সম্পাদক করেন। সহকারী সম্পাদক ছিলেন যোগীন্দ্রনাথ সরকার ও শ্রীযুক্তা লাবণ্যপ্রভা বসু। আত্মভোলা উদাসীন রামানন্দ অন্তরালে ছিলেন কিন্তু কি রচনাসংগ্রহে কি স্বয়ং রচনায় তাঁর উৎসাহ ইঁহাদের অপেক্ষা বেশী বই কম ছিল না।" (রামানন্দ চট্টোপাধ্যায় ও অর্ধ-শতাব্দীর বাংলা, পৃ. ৪৮)।

১৩০২ বঙ্গাব্দ থেকে ১৩০৭ পর্যন্ত সম্পাদনা করার পর শিবনাথ 'মুকুলের' সম্পাদকতা ত্যাগ করেন। এই কয় বৎসরের মধ্যে সচিত্র মুকুল পত্রিকাটি অসামান্য জনপ্রিয়তা লাভ করে। প্রথম বর্ষ প্রথম সংখ্যায় সম্পাদক লিখলেন; "জ্ঞানের মুকুল, প্রেমের মুকুল, সকল বিষয়েরই মুকুল অবস্থা আছে। এই পত্রিকা যাহাদের জন্য, তাহারাও মুকুল, মানব মুকুল।......মানব মুকুলদিগকে ফুটাইবার পক্ষে সাহায্য করাই মুকুলের উদ্দেশ্য।....আমরা মানব মুকুলদিগের হস্তে জ্ঞানের মুকুল দিব, যাহা তাহাদের জীবনে ফুটিয়া ফুল ফলে পরিণত হইবে।" সত্যিই পত্রিকাটি ফুলে, ফলে, পত্রে সুশোভিত হ'য়ে উঠেছিল। এর প্রধান কৃতিত্ব অবশ্যই দাবী করতে পারেন শিবনাথ শাস্ত্রী, যিনি ব্রাহ্মসমাজের আচার্য, প্রবল পণ্ডিত, রাজনীতি ও সমাজ-সচেতন কিন্তু যাঁর মধ্যে সরল এক সাহিত্যপিপাসু মন সদা-জাগ্রত ছিল এবং সেই সঙ্গে ছিল শিশু-বাৎসল্য ও প্রখর নীতিজ্ঞান।

শিশু বা কিশোর-সাহিত্য সম্বন্ধে শিবনাথের ধারণা ছিল স্পষ্ট। মুকুলের ১ম ভাগ ২য় সংখ্যায় তিনি "মুকুল কাহাদের জন্য" নামে এক রচনায় লিখেছেন (শ্রাবণ, ১৩০২) "অনেকের ধারণা আছে, মুকুল ছোট ছোট শিশুদের জন্য, অর্থাৎ যাহাদের বয়স ৮/৯ বৎসরের মধ্যে প্রধানতঃ তাহাদের জন্য। মুকুলে এমন অনেক কথা থাকে, যাহা এত অল্পবয়স্ক শিশুগণ বুঝিতে পারে না, এবং বুঝিবার কথাও নহে। যাহাদের বয়স ৮/৯ হইতে ১৬/১৭র মধ্যে ইহা প্রধানতঃ তাহাদের জন্য। আমরা লিখিবার সময় এই বয়সের বালক-বালিকাদের প্রতি দৃষ্টি রাখিয়া লিখি।" সুতরাং মুকুল শিশুপাঠ্য না বলে কিশোর-পাঠ্য পত্রিকা বলাই অধিকতর সঙ্গত। কি রচনা-বৈচিত্র্যে, কি কৌতুককর বিজ্ঞানে, কি নানা চিত্র-মালার সাজ-সজ্জায়, মুকুল কিশোর বয়সী বালক-বালিকাদের অনায়াসে আকর্ষণ করত। আখ্যান-ভিত্তিক চিত্রাবলীর আকর্ষণ ছিল দুর্নিবার।

মুকুলের সম্পাদক হিসেবে শিবনাথ নিজে তো লিখতেনই এবং সমকালীন বাংলাদেশের প্রায় সমস্ত নামী-দামী লেখককে যোগাড় করেছিলেন। যেমন, রবীন্দ্রনাথ ঠাকুর, অবলা বসু, জগদীশচন্দ্র বসু, কুসুমকুমারী দাস, গিরীন্দ্রমোহিনী দাসী, রমেশচন্দ্র দত্ত, হেমেন্দ্রপ্রসাদ ঘোষ, দীনেন্দ্রকুমার রায়, রামেন্দ্রসুন্দর ত্রিবেদী, রামানন্দ চট্টোপাধ্যায়, সুরেশচন্দ্র সমাজপতি, বিপিনচন্দ্র পাল, কৃষ্ণকুমার মিত্র, উপেন্দ্রকিশোর রায়, অক্ষয়কুমার মৈত্র, অতুলপ্রসাদ সেন, অমৃতলাল গুপ্ত, প্রমথনাথ রায়চৌধুরী প্রভৃতি কে নয়? চিরস্মরণীয় শিশু-সাহিত্যিক সুকুমার রায়ের আবির্ভাব এই 'মুকুল' পত্রিকায় (জ্যৈষ্ঠ, ১৩০৩) 'নদী' নামে এক কবিতার মাধ্যমে। এত প্রতিভাবান লেখকের সমাহার যা কদাচ ঘটে তাই করতে সমর্থ হয়েছিলেন শিবনাথ শাস্ত্রী। তাছাড়া একদিকে যেমন প্রতিষ্ঠিত লেখকদের যোগাড় করেছেন তেমনি বহু অপরিচিতের নাম এনেছেন ধরণীতে এই কাগজের মাধ্যমে।

যা আমাদের কাছে প্রবাদে পরিণত হয়ে গিয়েছে এমন কিছু লাইন—যেমন, আমাদের দেশে হবে সেই ছেলে কবে। কথায় না বড় হ'য়ে কাজে বড় হবে (আদর্শ ছেলে, কুসুমকুমারী দাস, মুকুল, পৌষ ১৩০২) কিংবা আকাশ সেথা সবুজবরণ গাছের পাতা নীল। ডাঙায় চড়ে রুই কাতলা জলের মাঝে চিল' (মজার মুলুক, যোগীন্দ্রনাথ সরকার, মুকুল, কার্তিক, ১৩০৫) প্রভৃতি মুকুলের পাতায় ঝলমল করে উঠত। রবীন্দ্রনাথের 'কাগজের নৌকা' (আশ্বিন ১৩০২), জগদীশচন্দ্র বসুর 'গাছের কথা' (আষাঢ় ১৩০২) বা উপেন্দ্রকিশোর রায়চৌধুরীর 'ছেলেদের রামায়ণের' প্রথমাংশ (শ্রাবণ ১৩০৩) এই মুকুল কাগজেই ছাপা হ'য়েছিল।

শিবনাথ সম্পাদকতা ত্যাগ করার পর এই পত্রিকার ভার নেন হেমচন্দ্র সরকার। পত্রিকা কয়েক বৎসর পর বন্ধ হ'য়ে গেলে পরে আবার নব পর্যায়ে বের হয় কয়েক বছরের জন্য। এই মুকুল পত্রিকাতে আট বছরের বালক সুকুমার রায়চৌধুরীর প্রথম কবিতা 'নদী' প্রকাশিত হয় (জ্যৈষ্ঠ ১৩০২) এবং পরের বছর 'হিকরী ডিকরী ডক' নামক সুপরিচিত ইংরাজী ছড়ার অনুবাদ 'টিক টিক টং' (জ্যৈষ্ঠ ১৩০৩) করেন সুকুমার।

### ৩৪. হিমাদ্রি কুসুম ( পৃ. ২৯৮ )

এটি শিবনাথ শাস্ত্রীর তৃতীয় কাব্যগ্রন্থ এবং প্রকাশিত হয় ১৮৮৭ খ্রীষ্টাব্দে। প্রথম সংস্করণের আখ্যাপত্র এরূপ :

হিমাদ্রি কুসুম। / শ্রীশিবনাথ শাস্ত্রী এম. এ প্রণীত। / কলিকাতা, ১৩নং কর্ণওয়ালিস ষ্ট্রীটে ব্রাহ্মমিশন প্রেসে শ্রীকার্তিকচন্দ্র দত্ত কর্তৃক মুদ্রিত; ৯৭নং কলেজ ষ্ট্রীট, সোমপ্রকাশ ডিপজিটরী কর্তৃক প্রকাশিত। ব্রাহ্মাব্দ ৫৭। খ্রীষ্টাব্দ ১৮৮৭।

গ্রন্থটি জ্যেষ্ঠা কন্যা হেমলতাকে উৎসর্গ করেছেন শিবনাথ। ১৮৮৬ খ্রীষ্টাব্দের গ্রীষ্মশেষে যখন রামকুমার বিদ্যারত্ন, নবদ্বীপচন্দ্র দাস এবং শশিভূষণ বসুকে নিয়ে শিবনাথ কার্সিয়াঙ গিয়েছিলেন "নির্জনে ঈশ্বরের শ্রবণ, মনন, নিদিধ্যাসনে আত্ম-সমর্পণ" করার জন্য তখন একমাস শৈলশিখরে থেকে তাঁর মনের যে ভাব হয়, তারই বাণীরূপ দেন কবি শিবনাথ 'হিমাদ্রি কুসুম' কাব্যগ্রন্থে।

গ্রন্থটি চারটি ভাগে বিভক্ত, যথা—দীক্ষা, সৌন্দর্য, বিচ্ছেদ ও বৈধব্য। তারপর হিমালয় পরিত্যাগের আগে 'বিদায়' নামে এক ক্ষুদ্র কবিতা যুক্ত। এর মধ্যে 'দীক্ষা' নামক দীর্ঘ কবিতায় দেবেন্দ্রনাথ ঠাকুরের ধর্ম-ব্যাখ্যানের প্রভাব স্বীকার করেছেন শিবনাথ। তিনি লিখেছেন: "মানবের প্রীতি আমাদিগকে অনেক সময় সত্যস্বরূপে লইয়া যায়। তাঁহাকে পাইয়া চরিতার্থ হইয়া সেই প্রীতি উচ্ছলিত হইয়া বসুধাকে ধৌত করিতে থাকে, এই সত্যটি প্রদর্শন করাই উক্ত গ্রন্থের প্রধান লক্ষ্য।" ( দ্রঃ ভূমিকা। ) 'দীক্ষা' কবিতাটি শিবনাথ অত্যন্ত যত্ন নিয়ে লিখেছেন, তা পড়লেই বোঝা যায়, যেমন তাঁর নিজের জীবনের আধ্যাত্মিক বিকাশের সঙ্গে এর মিল সুস্পষ্ট। 'দীক্ষা' কবিতাটি চারিটি দলে বিভক্ত। 'প্রথমাবস্থায় বৈরাগ্য, দ্বিতীয় অবস্থায় সাধন, তৃতীয় অবস্থায় ভক্তিলাভ, চতুর্থ অবস্থায় মানবপ্রীতিতে সেই ভক্তির পূর্ণতা।" মহর্ষি দেবেন্দ্রনাথের জীবনের সঙ্গে এই চার-পর্বের আশ্চর্য মিল।

'হিমাদ্রি কুসুমের' যে রিভিউ বেরিয়েছিল 'নব্য ভারত' পত্রিকায়, তাতে লেখা হয়: "দীক্ষা হইতে বিদায় পর্যন্ত একটা কবিতা নাই, যাহা পড়িলে সৌন্দর্য-সম্ভোগ-সুখের সঙ্গে সঙ্গে সংভাব ও সাধুসংকল্প হৃদয়ে উদিত হয় না।" ( দ্র. নব্যভারত, শ্রাবণ, ১২৯৪, পৃ. ২২২। ) বস্তুতঃ এই সংভাব এবং সাধুতা-প্রচারই ছিল শিবনাথের লক্ষ্য। এই প্রচারধর্মিতা অনেক সময় কাব্যধর্মিতাকে

খাটো ক'রেছে, তা না মানার কারণ নেই। তবু তার মধ্যেই মাঝে মাঝে শিবনাথ শাস্ত্রীর কবিত্বশক্তির ধার বোঝা যায়।

আরো আলোচনার জন্য দ্রষ্টব্য, বারিদবরণ ঘোষ, সাহিত্য-সাধক শিবনাথ শাস্ত্রী, পৃ. ৮৮-৯৪।

## ৩৫. আসামে চা-কুলি আন্দোলন (পৃ. ২৯৮)

আসামে চা-কুলি আন্দোলনের নেতৃত্বদান তথা এক অ-মানবিক কুলিপ্রথার শোষণ ও নিপীড়নের প্রতি শিক্ষিত শহুরে শ্রেণীর এবং সরকারের দৃষ্টি আকর্ষণ সাধারণ ব্রাহ্মসমাজের অনন্য কীর্তি। এ-বিষয়ে বিস্তারিত আলোচনা করা যেতে পারে, তবে তা এই পরিসরে সম্ভব নয় ব'লে সংক্ষেপে মূল বিষয়গুলি আলোচনা করা যাক।

১৮৭৮ খ্রীষ্টাব্দে সাধারণ ব্রাহ্মসমাজ প্রতিষ্ঠিত হওয়ার পরই এই সমাজের অন্যতম ঘোষিত লক্ষ্য ছিল মানবজাতির সর্বাঙ্গীণ মুক্তি-আন্দোলন। সমাজের তৎকালীন মুখপাত্র Brahmo Public Opinion পত্রিকায় লেখেন: "Brahmoism elevates people not only spiritually but socially, intellectually, physically and politically" (March 21, 1878 প্রথম বর্ষ, প্রথম সংখ্যা)। সাধারণ ব্রাহ্মসমাজের আরো লক্ষ্য "অন্যায়ের উপর ন্যায়, অসাম্যের উপর সাম্য, রাজার উপর প্রজার ক্ষমতা প্রতিষ্ঠা" করা (উদ্ধৃতির শব্দগুলি স্বয়ং শিবনাথ শাস্ত্রীর। দ্রঃ তত্ত্বকৌমুদী, ১৬ ফাল্গুন, ১৮৮২)।

সাধারণ ব্রাহ্মসমাজ প্রতিষ্ঠিত হওয়ার সঙ্গে সঙ্গে সমাজের উৎসাহী প্রচারকদল (প্রথম চারজন বিজয়কৃষ্ণ গোস্বামী, শিবনাথ শাস্ত্রী, রামকুমার বিদ্যারত্ন এবং গণেশচন্দ্র ঘোষ) ভারতের সর্বত্র প্রচার কার্যে যাতায়াত করতে থাকেন। ব্রাহ্মধর্ম প্রচার করতে গিয়েই আসামের লাঞ্ছিত নিপীড়িত কুলি সমাজের দুঃখ-দুর্দশার প্রতি সাধারণ ব্রাহ্মসমাজের দৃষ্টি আকৃষ্ট হয়। সঙ্গে সঙ্গে তাদের 'সর্বাঙ্গীন মুক্তি'র চেতনায় আঘাত লাগে এবং তাঁরা আরম্ভ করেন আসাম চা-কুলী আন্দোলন।

এই আন্দোলনে নেতৃত্ব দেন রামকুমার বিদ্যারত্ন এবং দ্বারকানাথ গঙ্গোপাধ্যায়। সঙ্গে ছিলেন গগনচন্দ্র হোম, কৃষ্ণকুমার মিত্র, কালীশংকর

সুকুল, হেরম্বচন্দ্র মৈত্র প্রমুখ যুবনেতা। প্রসঙ্গতঃ স্মরণ করা যেতে পারে সাধারণ ব্রাহ্মসমাজের নেতৃবর্গ প্রায় সকলেই ভারতের প্রথম গণতান্ত্রিক রাজনৈতিক সংস্থা এবং মধ্যবিত্তদের সংগঠন 'ভারত-সভা'র সদস্য ছিলেন। সুতরাং ভারত-সভা (১৮৭৬) এবং সাধারণ ব্রাহ্মসমাজ (১৮৭৮) দু'টি সংগঠনই একই সঙ্গে কুলি আন্দোলনে অংশ নেন।

রামকুমার বিদ্যারত্ন (১৮৩৬-১৯০০) বার বার আসাম অঞ্চলে গিয়ে প্রথম কুলি-শ্রেণীর উপর অকথ্য অত্যাচারের কথা জানতে পারেন। তিনি সঙ্গে সঙ্গে এর প্রতিকারে আত্ম-নিয়োগ করেন। রচনা করেন একটি ক্ষুদ্র পুস্তিকা, ছদ্মনামে—'উদাসীন সত্যশ্রবার আসাম ভ্রমণ'। কলকাতায় তাঁর কাছে সব শুনে ক্ষুব্ধ হ'য়ে ওঠেন দ্বারকানাথ গঙ্গোপাধ্যায়, সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়, গগনচন্দ্র হোম, কালীশংকর সুকুল প্রমুখ। ইণ্ডিয়ান অ্যাসোসিয়েশন বা ভারত-সভার পক্ষ থেকে ১৮৮১ খ্রীষ্টাব্দে একটি স্মারকলিপি রচনা ক'রে রামকুমার বিদ্যারত্নের পুস্তিকা-সহ পাঠানো হয় ভারতের বড়লাট তথাকথিত উদারনৈতিক নেতা লর্ড রিপণের কাছে। সেই সময় বেঙ্গল কাউন্সিলে প্রস্তাবিত 'আসাম এমিগ্রেশন বিল' আলোচনা চলছিল। ১৮৮২ খ্রীষ্টাব্দের ৫ই জানুয়ারী সিলেক্ট কমিটির বিচারের পর বিলটি চূড়ান্ত নিষ্পত্তির জন্য পরিষদে পেশ করা হ'ল লর্ড রিপণ তাঁর বক্তৃতায় বলেন: "They (the Indian Association) press upon us in their memorial, this point of ignorance of the coolie and give a curious extract from a book published by a missionary (Ram Kumar Vidyaratna) of the Brahmo Samaj, to show how very ignorant are a great number of coolies who engage to go to Assam."

আসলে আসাম কুলিদের অবস্থা ছিল জঘন্যতম। তত্ত্বকৌমুদীর ভাষায়: "দাসত্বপ্রথা উঠিয়া যাওয়ার পর জগতে যদি কোন অমানুষিক ও অসভ্যপ্রথা প্রচলিত হইয়া থাকে, তবে তাহা আইনে বাঁধিয়া হতভাগ্য কুলিদিগকে আসামের ঘোর অরণ্য ও কঠিন হৃদয় চা-কর সাহেবদিগের পাশব অত্যাচারের কবলে নিক্ষেপ করা। আসামের চা যদি রাসায়নিক উপায়ে বিশ্লিষ্ট করা যায়, তবে তাহার মধ্যে এই কয়েকটি জিনিস দেখিতে পাইবেন—অর্ধ অংশ

কুলিদিগের রক্ত'। সিকি অংশ ব্যভিচার আর অপর সিকি অংশ কুলিদিগের হৃদয়ের অপহৃত ধর্মভাব।" ১৮৩৯ খ্রীষ্টাব্দে 'আসাম কোম্পানী' প্রতিষ্ঠা হওয়ার পরেই আসামে চা-শিল্পে লগ্নী সুরু হয়। নীল চাষ বন্ধ হওয়ার পর সাম্রাজ্যবাদী ব্রিটিশ বণিকরা আরো অনেকেই চা-শিল্পের মধ্যে এগিয়ে আসেন। ১৮৮১ খ্রীষ্টাব্দের ১লা আগষ্ট 'হিন্দু প্যাট্রিয়ট' কাগজে এক বড় প্রবন্ধ লেখা হয়, আসাম এমিগ্রেশন বিল প্রণীত হওয়ার ঠিক আগে। ঐ প্রবন্ধ থেকে আমরা জানতে পারি কিভাবে উনিশ শতকের ষাট ও সত্তরের দশকে চা-শিল্প ব্যাপক হ'য়ে ওঠে। ১৮৫০-এ যেখানে ১০০০ একর জমিতে চাষ হ'ত, ১৮৮১-এ সেখানে দু'লক্ষ একর জমিতে চাষ বৃদ্ধি পায়। মুনাফা লোটার সুযোগ পুরোপুরি কাজে লাগিয়েছিলেন চা-কর ( চা-বাগিচার ইংরেজ মালিকগণ ) সাহেবরা। ঐ সময় চা-শিল্পে বিনিয়োগ করা মূলধন ছিল ১৫০ লক্ষ স্টার্লিং বা কয়েকশো কোটি টাকা। জমি ও মূলধনের অভাব ছিল না, চাই শ্রমিক। তখন আরম্ভ হ'ল প্রতারণা ও লোভ দেখিয়ে বিভিন্ন প্রদেশের ( বিশেষতঃ বিহার, উড়িষ্যা, আসাম ও বাংলা ) দরিদ্র, অশিক্ষিত, সরল ভারতবাসীকে নিয়ে গিয়ে কুলিতে পরিণত করা। ১৮৩৩ খ্রী. ব্রিটিশ পার্লামেন্ট 'এমানসিপেশন অ্যাক্ট' পাশ ক'রে এবং ১৮৪০ খ্রী. মধ্যে দাসত্ব প্রথা লোপ পায় ইংল্যাণ্ডে কিন্তু ভারতে তাদের বাণিজ্যিক প্রতিনিধিরা নির্লজ্জভাবে সুরু ক'রে এই দাস বা কুলি ব্যবসা। তখন চালু ছিল 'কণ্ট্রাক্ট লেবার' যার মধ্যে লিখিত মৌখিক দু'রকম চুক্তির কথা বলা হয় ১৮৫৯ খ্রীষ্টাব্দের আইনে। ফলে ১৮৬২ খ্রীষ্টাব্দে যেখানে সামান্য কুলি ছিল, কুড়ি বছরের মধ্যে তা শতগুণে বৃদ্ধি পায়। যদিও ১৮৬২ খ্রী. চা-কর ছিল মাত্র ১৫০ জন। 'ঢাকা প্রকাশ' এবং 'হিন্দু প্যাট্রিয়ট' পত্রিকায় মাঝে মাঝে আসামের চা-করদের অত্যাচারের কথা বের হ'লেও তখনও শিক্ষিত ভারতীয়দের এদিকে দৃষ্টি পড়েনি। দক্ষিণাচরণ চট্টোপাধ্যায় লিখেছেন প্রতিবাদী নাটক 'চা-কর দর্পণ' ( ১৮৭৫ )। ১৮৭৩ খ্রীষ্টাব্দের বেঙ্গল অ্যাক্টের ৭ নং ধারায় ঐ 'মৌখিক চুক্তি'র ব্যাপারটা অস্বীকৃত হ'লে ব্রিটিশ পুঁজিপতিরা বিক্ষোভ সুরু করেন এবং তাঁদের স্বার্থে রচিত হয় আসাম ইমিগ্রেশন বিল, যা পাশ হয় ১৮৮২ খ্রীষ্টাব্দে। বড়লাট লর্ড রিপণ কুলিদের ফাঁকি দিয়ে চুক্তিবদ্ধ করার চেষ্টা যাতে বন্ধ হয় তার সম্পর্কে সরকার সচেষ্ট থাকবেন এই

আশ্বাস দিলেও তা বাস্তবায়িত হয়নি, বরং অন্যায় করার পরেও ইংরেজ বিচারপতিগণ চা-করদের প্রতি পক্ষপাতিত্ব দেখাতেন।

এই অত্যাচারের কাহিনী জনসমক্ষে তুলে ধরে ব্যাপক জনমত গড়ে তোলার কাজে লাগলেন সাধারণ ব্রাহ্মসমাজ। ১২৯০ বঙ্গাব্দের ৩ বৈশাখ প্রকাশিত হ'ল সুবিখ্যাত 'সঞ্জীবনী' পত্রিকা। প্রথম সম্পাদক দ্বারকানাথ গঙ্গোপাধ্যায়। উদ্যোক্তাদের মধ্যে ছিলেন কৃষ্ণকুমার মিত্র (পরবর্তী সম্পাদক), কালীশংকর সুকুল, হেরম্বচন্দ্র মৈত্র, গগনচন্দ্র হোম এবং পরেশনাথ সেন। এই পত্রিকায় ছাপা হ'তে আরম্ভ করল বিচারের প্রহসনগুলির কাহিনী। এই সব মামলার মধ্যে ওয়েব সাহেবের বিরুদ্ধে মামলা এবং উমেশচন্দ্র হত্যা মামলার বিবরণ জনসাধারণের মধ্যে চাঞ্চল্যের সৃষ্টি করে। চা-করগণ তাঁদের কুকীর্তি প্রকাশিত হ'তে দেখে ক্ষিপ্ত হ'য়ে ওঠেন। ১৮৮৫ খ্রীষ্টাব্দের ৬ জুন 'সঞ্জীবনী' লেখেন: "সংবাদদাতা সম্পূর্ণ প্রমাদ-জালে জড়িত। চতুর্দিকে শত্রু বেষ্টিত। কেবল যে সাহেবরা শত্রু তাহাই নহে; কোম্পানীর হাকিম, উকিল, মোক্তার, ডাক্তার, কেরানী, গোমস্তা সকলেই উচ্ছেদ সাধনে তৎপর।" ভারতসভাও কুলিদের সম্বন্ধে প্রত্যক্ষ বিবরণ সংগ্রহ করার উদ্দেশ্যে সহ-সম্পাদক দ্বারকানাথ গঙ্গোপাধ্যায়কে আসাম পাঠালেন। শিবনাথ শাস্ত্রী তাই লিখেছেন—"তিনি সঞ্জীবনীর এজেন্টরূপে আসিয়াছিলেন এবং ভারত সভার সহকারী সম্পাদকরূপে আসামের কুলি আইনের কার্য বিষয়ে....অনুসন্ধান করিবার জন্য আসিয়াছিলেন।" গগনচন্দ্র হোম প্রকাশ করলেন লেখকের নাম-না-ছাপা বই 'কুলি-কাহিনী'। (১৮৮৩); গ্রন্থটি দ্বারকানাথ গঙ্গোপাধ্যায়কে উৎসর্গীকৃত। যতদূর প্রমাণ পেয়েছি 'কুলি-কাহিনীর' লেখক রামকুমার বিদ্যারত্ন। দ্বারকানাথও নিজের জীবন বিপন্ন ক'রে যে সংবাদ সংগ্রহ করলেন তা পাঠাতেন 'বেঙ্গলী' এবং 'সঞ্জীবনী' পত্রিকাতে। (সম্প্রতি বেঙ্গলী পত্রিকার ইংরাজী প্রবন্ধগুলি একত্র ক'রে প্রকাশিত হয়েছে 'জিজ্ঞাসা' প্রকাশন থেকে অধ্যাপক কানাইলাল চট্টোপাধ্যায়ের উদ্যোগে)। ব্রাহ্ম পাবলিক ওপিনিয়ন পত্রিকায়ও গণমত গড়ে তোলার জন্য প্রবন্ধ লেখা হ'ল। শুধু তাই নয়, সাধারণ ব্রাহ্মসমাজের এই উদ্যমী সদস্যরা একটি স্মারক পত্রিকা মুদ্রিত করলেন ব্রাহ্মমিশন প্রেসে—Justice Murdered in India. The papers of the Webb case regarding the sacrifice

of a daughter to the lust of an Anglo-Indian এবং সমস্ত বিষয়টি ব্রিটিশ পার্লামেণ্টে পাঠালেন। এম. পি. উইলিয়াম ক্যায়োনের মাধ্যমে।

সংবাদপত্র ও ভারত-সভার মাধ্যমে আন্দোলন ক'রেই সাধারণ ব্রাহ্মসমাজ নীরব রইলেন না। সদ্য-প্রতিষ্ঠিত ভারতের জাতীয় কংগ্রেসের অধিবেশনের এই সমস্যার কথা তুললেন। যাতে ভারতের রাষ্ট্রনৈতিক আন্দোলনের অন্যতম ইস্যু হ'তে পারে এই কুলি সমস্যা, কিন্তু সেই সময় কংগ্রেসের যা চরিত্র তা সাধারণ ব্রাহ্মসমাজের মতো প্রগতিশীল বা সাম্যবাদী চিন্তার ধারক ও বাহক সংগঠনের সঙ্গে তাদের পার্থক্য হতে বাধ্য। তাই ১৮৮৭ খ্রীষ্টাব্দের মাদ্রাজ অধিবেশন এই সমস্যায় দৃষ্টি দিলেন না। বাধ্য হ'য়ে এই সব নেতারা ব্যবস্থা করলেন বঙ্গীয় প্রাদেশিক রাষ্ট্রীয় সম্মেলন। ১৮৮৮-এ এই প্রভিন্সিয়াল কন্‌ফারেন্সের প্রথম অধিবেশনে (সভাপতি মহেন্দ্রলাল সরকার) শ্রীহট্ট অঞ্চলের প্রতিনিধি এবং সাধারণ ব্রাহ্মসমাজের সদস্য বিপিনচন্দ্র পাল কুলিদের সম্বন্ধে অনুসন্ধান করার জন্য এক তদন্ত কমিটি গঠনের প্রস্তাব করেন সরকারের কাছে। প্রস্তাবের সমর্থন ক'রে দীর্ঘ ভাষণ দেন দ্বারকানাথ গঙ্গোপাধ্যায়। সরকার কমিশন গঠনের কথা চিন্তা করলেও তাতে ভারত-সভার প্রতিনিধি নিতে রাজি ছিলেন না।

কিন্তু শেষ দশকে দিন বদলাতে লাগল। ১৮৮৩ খ্রীষ্টাব্দের 'ইন্‌ল্যাণ্ড এমিগ্রেশন অ্যাক্ট' (যার আগে নাম ছিল আসাম এমিগ্রেশন বিল) পাশ হলে কৃষ্ণদাস পাল বলেছিলেন এটি দাস-আইন বা স্লেভ অ্যাক্ট বলাই সঙ্গত। ১৮৯০ খ্রীষ্টাব্দে সরকার সেটির কিছু ধারা বদলাবার জন্য কমিশন গঠন করেন, বিশেষতঃ কুখ্যাত ৭নং ধারা। কমিশন ১৮৯৪ খ্রীষ্টাব্দে সিলেট ও কাছাড় জেলা ব্যতীত আসামের সর্বত্র চুক্তিবদ্ধ কুলি নিয়োগের বিরুদ্ধে মত প্রকাশ করেন। ১৮৯৬ খ্রীষ্টাব্দের ৩রা ডিসেম্বর ভারত সভার পক্ষ থেকে সরকারের কাছে কমিশনের সুপারিশগুলি কার্যকর করার দাবী-জানানো হয়। ঐ বৎসর জাতীয় কংগ্রেসের কলকাতা অধিবেশনেও কুলি সমস্যা নিয়ে আলোচনা ও প্রস্তাব গৃহীত হয় দ্বারকানাথ, যোগেন্দ্রচন্দ্র ঘোষ, বিপিনচন্দ্র পাল, রজনীকান্ত সরকার প্রমুখের চেষ্টায়। তারপর ভারত হিতৈষী স্যর হেনরী কটন আসামের চীফ কমিশনার থাকাকালীন কতকগুলি ব্যবস্থা নেন,

যার ফলে কুলিদের অবস্থার কিছু উন্নতি ঘটে এবং ১৯০১ খ্রীষ্টাব্দে যে আসাম লেবার অ্যাণ্ড এমিগ্রেশন অ্যাক্ট নাম হয়, তাতে কুলিদের আরো কিছু অধিকার স্বীকৃত হয়।

দ্বারকানাথ গঙ্গোপাধ্যায়ের ততদিনে মৃত্যু হয়েছে (১৮৯৮)। শিবনাথ শাস্ত্রী তাঁর 'রামতনু লাহিড়ী ও তৎকালীন বঙ্গসমাজ' বইতে (১৯০৪) লিখলেন: "কিন্তু ঐ আইন সংশোধন করিয়াও এক্ষণে যাহা আছে তাহাও নির্দোষ নহে। এখনও হতভাগ্য কুলিগণ না জানিয়া আপনাদিগকে দাসত্বে বিক্রয় করিয়া বন্দীদশাতে দিনযাপন করিতেছে। আর দ্বারকানাথ গঙ্গোপাধ্যায় নাই, তাহাদের জন্য কাঁদিবার লোক নাই।"

চা-কুলি আন্দোলনের নেতৃত্বদান সাধারণ ব্রাহ্মসমাজের এক উজ্জ্বল সাম্রাজ্যবাদ বিরোধী ভূমিকা হিসাবে ইতিহাসে চিরস্মরণীয়।

দ্রষ্টব্য—প্রভাতচন্দ্র গঙ্গোপাধ্যায় প্রণীত 'ভারতের রাষ্ট্রীয় ইতিহাসের খসড়া' (কলকাতা, ২য় সং) অমর দত্ত, আসামে চা-কুলি আন্দোলন এবং দ্বারকানাথ (কলকাতা ১৯৭৮)।

৩৬. সাধনাশ্রম (পৃ. ৩৮৭)

১৮৮২ খ্রীষ্টাব্দে প্রতিষ্ঠিত 'সাধনাশ্রম' শিবনাথ শাস্ত্রীর অক্ষয় কীর্তি। এটি বর্তমানে সাধারণ ব্রাহ্মসমাজ মন্দিরের পিছনে নিজস্ব বাড়ীতে অবস্থিত। (প্রথমে ২১০।৩, পরে ২১০।৬ কর্ণয়ালিস স্ট্রীট, অধুনা বিধান সরণি)। ১৮৯২ থেকে ১৯১১ পর্যন্ত শাস্ত্রী মশাই আশ্রমের কাজ নিজেই দেখাশুনা করতেন। তিনি ছিলেন তত্ত্বাবধায়ক। তারপর যথাক্রমে গুরুদাস চক্রবর্তী (১৯১২-১৭) হেমচন্দ্র সরকার (১৯১৮-১৯২৬) সতীশচন্দ্র চক্রবর্তী (১৯২৬-৩৯), ই সুব্ব্রুকৃষ্ণায়া (১৯৪০-৪৩), তত্ত্বাবধায়ক হন। তারপর বরদাকান্ত বসু এবং দেবপ্রসাদ মিত্র।

১৯১৩ খ্রীষ্টাব্দে প্রতিষ্ঠিত হয় 'সাধনাশ্রম সেবা সংসদ' এবং তার অধীনে চারটি সেবা-প্রতিষ্ঠান কাজ করেছে। এগুলি যথাক্রমে 'বাংলা ও আসামের অনুন্নত শ্রেণীর উন্নতি বিধায়িনী সমিতি বা ডিপ্রেসড্ ক্লাশেস মিশন', (ঢাকা) হিন্দু বিধবাশ্রম, রামমোহন রায় সেমিনারী (পাটনা) এবং দাতব্য চিকিৎসালয় (হাজারীবাগ)। বাঁকিপুর (পাটনা), লাহোর, ঢাকা,

এলাহাবাদ এবং কলকাতার উত্তর শহরতলী আড়িয়াদহতে সাধনাশ্রমের শাখা-আশ্রম খোলা হয় যথাক্রমে ১৮৯৬, ১৮৯৮, ১৯০২, ১৯০৬ এবং ১৯৪২

শিবনাথ শাস্ত্রী, গুরুদাস চক্রবর্তী, কাশীচন্দ্র ঘোষাল, অমৃতলাল গুপ্ত, শ্রীরঙ্গ বিহারীলাল, ভাই প্রকাশ দেব, ভাই সুন্দর সিং, জয়শঙ্কর রায়, কুঞ্জলাল ঘোষ, চঞ্চলা ঘোষ, হেমচন্দ্র সরকার, সতীশচন্দ্র চক্রবর্তী, আদিনাথ চট্টোপাধ্যায়, নবদ্বীপচন্দ্র দাস, ভিটলরাম সিন্ধে, মনোমোহন চক্রবর্তী. অবিনাশচন্দ্র মজুমদার, হরিনারায়ণ সেন, কেদারনাথ কুলভী, সুরেন্দ্রশশী গুপ্ত, মহেন্দ্রনাথ চট্টোপাধ্যায়, বরদাকান্ত বসু, সুব্রহ্মণ্য কৃষ্ণায়া, ননীভূষণ দাশগুপ্ত এবং দেবপ্রসাদ মিত্রের নাম উল্লেখযোগ্য কর্মী হিসেবে উল্লেখ করা যেতে পারে। 'সাধনাশ্রমের ইতিবৃত্ত' নামে অপ্রকাশিত খাতার কথা শিবনাথ লিখেছেন। তার মধ্যে তিনি নিজে লিখেছিলেন ১৮৯২-১৯১১ পর্বের কথা। ১৯১২-২৬ পর্ব লেখেন হেমচন্দ্র সরকার। তারপর 'ইতিবৃত্ত' লেখা বন্ধ। ১৯৫২ খ্রীষ্টাব্দে সাধনাশ্রম হীরক জয়ন্তী উপলক্ষে ইতিহাস সম্পূর্ণ করবার জন্য প্রথমে সুরেন্দ্রশশী গুপ্ত ও পরে ননীভূষণ দাশগুপ্ত উদ্যোগী হয়ে ১৯২৬-৫২ পর্ব লেখেন।

সাধনাশ্রমের মধ্যেই ব্রাহ্ম প্রচারক-নিবাস এবং কর্মী নিবাস যার নাম স্বয়ং শিবনাথ দিয়েছিলেন শেলটার। সাধনাশ্রমের উদ্দেশ্য সম্বন্ধে শিবনাথ লিখেছিলেন: "যাহারা বিষয় কর্ম ত্যাগ করিয়া ব্রাহ্মধর্ম সাধন, ব্রাহ্মধর্ম প্রচার এবং ব্রাহ্মসমাজের সেবাতে সমুদয় দেহ, মন, জীবন নিয়োগ করিতে ইচ্ছুক, তাহাদের একত্র বাস, একত্র সাধন ও একত্র কর্ম করবার ব্যবস্থা করিয়া একটি ব্রাহ্মসাধক দলগঠন করা ইহার উদ্দেশ্য। তদ্ভিন্ন ব্রাহ্মধর্ম সাধনার্থী সকল শ্রেণীর নরনারীর সাধনের ও সম্মিলনের একটি ক্ষেত্র প্রস্তুত করা ও রক্ষা করা ইহার দ্বিতীয় উদ্দেশ্য।"

৩৭. ধর্মজীবন (পৃ. ৩৮৮)

'ধর্মজীবন' খণ্ডগুলি শিবনাথ শাস্ত্রী সাধারণ ব্রাহ্মসমাজ মন্দিরে যে সকল উপদেশাবলী দিয়েছিলেন তার সংকলন। তিনি যথার্থই তাঁর "অধ্যাত্মিক চিন্তা ও ধর্মজীবনের পরিণত ফল" বলেছেন এই রচনাগুলিকে।

প্রথমে ১৮৯৯-১৯০৯-এর মধ্যে ছ'টি খণ্ডে ধর্মজীবন প্রকাশিত হয়।

কিছু উপদেশ অতি ক্ষুদ্র পুস্তিকাতে আলাদা ছাপাও হয়েছিল। ১৯১৪-১৬ খ্রীষ্টাব্দের মধ্যে তিন খণ্ডে সংগৃহীত হয়। এটি দ্বিতীয় সংস্করণ। এই সংস্করণের ভূমিকায় শিবনাথ লেখেন: "১৮৯৫ সাল হইতে কয়েক বৎসরে সাধারণ ব্রাহ্মসমাজ মন্দিরে যে-সকল উপদেশ দিয়াছিলাম, তাহার দ্বিতীয় সংস্করণ প্রকাশিত হইল। এবার তিনখণ্ডে শেষ হইবে।" বর্তমানে তিন খণ্ডের সঙ্গে, আরো উপদেশাবলী নিয়ে প্রকাশিত চতুর্থ খণ্ড যুক্ত হয়েছে। বহু উপদেশাবলী সন তারিখ যুক্ত হয়েছে। বর্তমান সংস্করণগুলি প্রকাশ করেছেন সাধারণ ব্রাহ্মসমাজ এবং এই কাজে সতীশচন্দ্র চক্রবর্তী এবং দেবপ্রসাদ মিত্রের আগ্রহ বিশেষ উল্লেখযোগ্য।

শিবনাথ শাস্ত্রীর ধর্মজীবনের সঙ্গে 'মাঘোৎসবের বক্তৃতা' ও 'মাঘোৎসবের উপদেশ' গ্রন্থ দুটির শেষ সংস্করণ, যা সাধারণ ব্রাহ্মসমাজ প্রকাশ করেছেন তাও পঠিতব্য এবং অমরচন্দ্র ভট্টাচার্য সংকলিত 'আত্মপরীক্ষা' (১৯৫২), যাতে শিবনাথ শাস্ত্রীর লেখা তত্ত্বকৌমুদী পত্রিকার সম্পাদকীয় রচনার সংকলন। তা ছাড়া প্রফুল্লকুমার দাস সংকলিত 'শিবনাথ শাস্ত্রীর অপ্রকাশিত প্রার্থনা' (সাধারণ ব্রাহ্মসমাজ, ১৯৭৯) পড়লে শিবনাথ শাস্ত্রী ধর্ম বিষয়ক রচনাগুলির পূর্ণাঙ্গ পরিচয় পাওয়া যায়।

শিবনাথের ধর্মজীবনের প্রধান ভাব মানব-বাৎসল্য। ব্রাহ্মধর্মের উদারতা ও সার্বজনীনতা, বিশ্বভ্রাতৃত্ব, মানব-চরিত্রগঠন ও মনুষ্যত্বলাভের সাধনা শিবনাথের ধর্ম। উপদেশাবলী দেওয়া হয়েছে অত্যন্ত সহজ, সরল ভাষায় অন্তরঙ্গ কথা বলার ভঙ্গীতে, নানা শাস্ত্রের প্রসঙ্গ নিয়ে প্রায়শই আলোচনা আছে এবং সেই সঙ্গে সামাজিক প্রশ্নগুলির ব্যাখ্যাও আছে। সমাজ ও মনুষ্যজাতিকে বিস্মৃত হ'য়ে শুধু ঈশ্বর ধ্যানে মগ্ন হ'য়ে থাকাই যে ধর্ম নয়, এ কথা বলেছেন শিবনাথ বার বার। জ্ঞান ও ভক্তি এই দুই মার্গের মধ্যে এক সাযুজ্য স্থাপন করেছিলেন শিবনাথ এবং তাই তাঁর ধর্মজীবন সর্বজনপাঠ্য।

৩৮. যুগান্তর (পৃ. ৩৮৮)

এটি শিবনাথ শাস্ত্রীর বহু আলোচিত ও জনপ্রিয় সামাজিক উপন্যাস। প্রথম প্রকাশিত হয় ১৩০১ বঙ্গাব্দে (১৮৯৫ খ্রীষ্টাব্দের ৩ জানুয়ারী)। এটির দ্বিতীয় সংস্করণ প্রকাশিত হয় ১৯০২ এবং তৃতীয় সংস্করণ ১৯২৩ খ্রীষ্টাব্দে।

সম্প্রতি নারায়ণ গঙ্গোপাধ্যায় কর্তৃক সম্পাদিত এবং জিজ্ঞাসা কর্তৃক প্রকাশিত একটি নূতন মুদ্রণ বের হয়েছে।

বিপ্লবী ভূপেন্দ্রনাথ দত্ত তাঁর 'অপ্রকাশিত রাজনৈতিক ইতিহাস' গ্রন্থে জানিয়েছেন ( ২য় সং ১৯২৮, পৃঃ ৮ ) যে, তাঁর সম্পাদিত পত্রিকার নাম যুগান্তর ( প্রথম প্রকাশ ১২ মার্চ ১৯০৬ ) শিবনাথ শাস্ত্রীর উপন্যাস থেকেই নেওয়া। বাংলার বিপ্লবী দল—অনুশীলন সমিতি এবং যুগান্তরের—অন্যতম যুগান্তর দলও এই উপন্যাসের নামকরণ থেকেই। সুতরাং ব্রাহ্মসমাজের প্রচারক শিবনাথের প্রভাব ঔপন্যাসিক হিসেবেও লক্ষণীয়।

তাছাড়া গ্রন্থটি প্রকাশিত হওয়ার পর এর একটি সমালোচনা করেছিলেন স্বয়ং রবীন্দ্রনাথ ঠাকুর। এটি 'সাধনা' পত্রিকার ৪র্থ বর্ষ ১ম সংখ্যায় ( চৈত্র, ১৩০১ ) প্রকাশিত হয়েছিল। বলা বাহুল্য যে, রবীন্দ্রনাথের এই সমালোচনা উপন্যাসটিকে পাঠককুলে অধিকতর পরিচিত ক'রে তোলে এবং দ্বিতীয় সংস্করণ থেকে উপন্যাসের শেষে রবীন্দ্রনাথের সমালোচনাও মুদ্রিত হতে থাকে।

উপন্যাসের মূল চরিত্রে বিশ্বনাথ তর্কভূষণের মধ্যে শিবনাথের মাতুল পণ্ডিত দ্বারকানাথ বিদ্যাভূষণের চরিত্রের প্রতিভাস লক্ষ করা যায়। তা ছাড়া সমসাময়িক যুগের প্রভাবও উপন্যাসে বিদ্যমান। যুগান্তরের সমালোচনায় রবীন্দ্রনাথ ঠাকুর বলেন যে, একদিকে চরিত্র-চিত্রণে শিবনাথ যেমন বিরল শক্তির পরিচয় দিয়েছেন তেমনি অন্যদিকে নীতিধর্মিতা সাহিত্যচরিত্রকে খর্ব করেছে। তবু রবীন্দ্রনাথ লিখেছেন, "এমন পর্যবেক্ষণ, এমন চরিত্রসৃজন, এমন সুরস হাস্য, এমন সরল হৃদয়তা বঙ্গসাহিত্যে দুর্লভ"। আর ধর্মসমাজের প্রচারক শিবনাথ, সমাজসংস্কারক শিবনাথ, শুদ্ধ-চরিত্র শিবনাথই তো সাহিত্যিক শিবনাথ, সুতরাং নীতিকথা বলা বা তত্ত্বকথা বলা তাঁর অভ্যাস। পুরোপুরি ঔপন্যাসিক হয়ত এ-সব ত্রুটি রাখতেন না কিন্তু শিবনাথ স্বভাবের বাইরে যান নি।

### ৩৯. রামতনু লাহিড়ী ও তৎকালীন বঙ্গসমাজ ( পৃ. ৩৮৯ )

শিবনাথ শাস্ত্রীর বিখ্যাত গ্রন্থ। রচনার প্রসাদগুণে, ব্যাপ্তিতে ও ইতিহাস নিষ্ঠায় এই জাতীয় জীবনী বাংলা সাহিত্যে বিরল। এটি আসলে কোনো

ব্যক্তিবিশেষের জীবনী নয় বরং সমগ্র বাংলাদেশের একটি মহৎ যুগের আত্ম-বিকাশের ইতিহাস।

রামতনু লাহিড়ী পূতচরিত্র ব্যক্তি। তাঁর সঙ্গে শিবনাথ শাস্ত্রীর পরিচয় ১৮৬৯ খ্রীষ্টাব্দ থেকে। ক্রমে লাহিড়ী মহাশয়ের নিষ্ঠা, সারল্য, পাণ্ডিত্য উদারতা ও চারিত্রিক বৈশিষ্ট্য শিবনাথকে তাঁর অন্যতম অনুরাগী ও গুণগ্রাহী ক'রে তোলে।

১৮৯৮ খ্রীষ্টাব্দের ১৩ আগষ্ট রামতনুর জীবনাবসান হলে তাঁর "শ্রাদ্ধবাসরে সমবেত ভদ্রলোকদিগের অনেকেই এই ইচ্ছা প্রকাশ করিলেন যে তাঁহার একখানি জীবন-চরিত লিখিত হয়। তাঁহার পুত্র শরৎকুমারও আমাকে সে-বিষয়ে অনুরোধ করিলেন। গৃহে আসিয়া ভাবিতে ভাবিতে তাঁহার একখানি জীবন-চরিত লিখিবার ইচ্ছা হইল"—'রামতনু লাহিড়ী ও তৎকালীন বঙ্গ-সমাজ' গ্রন্থের প্রথম সংস্করণের ভূমিকাতে একথা জানিয়েছেন শিবনাথ স্বয়ং।

প্রথম সংস্করণ ১৯০৪ খ্রীষ্টাব্দে প্রকাশিত হয়। (আখ্যাপত্র ইত্যাদির জন্য বর্তমান সংস্করণে শিবনাথ শাস্ত্রীর রচনাপঞ্জী দ্রষ্টব্য।) কিন্তু জীবনীর চেয়ে অধিক গুরুত্বপূর্ণ ব্যাপারটি শিবনাথের দৃষ্টি এড়ায় নি। তিনি তাই লিখলেন"...তাঁহার জীবনচরিত লিখিতে গেলে বঙ্গদেশের আভ্যন্তরীণ ইতিবৃত্তকে বাদ দিয়া লেখা যায় না। তাই বঙ্গদেশের আভ্যন্তরীণ সামাজিক ইতিবৃত্তের বিবরণ দিতে প্রবৃত্ত হইতে হইল।" তাই গ্রন্থটির মূল্য বহুগুণ বেড়ে গেল, শুধু এক মহৎ ব্যক্তির মহান জীবনকাহিনী হিসেবেই নয়, সামাজিক ইতিহাসের এক অসামান্য দলিল হ'য়ে রইলো এই গ্রন্থটি।

শিবনাথ শাস্ত্রী এই গ্রন্থ রচনার আগে দু'বার লাহিড়ী মশাইকে নিয়ে লিখেছেন—সখা, মার্চ, ১৮৮৫ এবং মুকুল, আশ্বিন, ১৩০৫ সংখ্যায়। দুটি পত্রিকাতেই শিবনাথ শিশুপাঠ্য রচনায় রামতনু লাহিড়ীর জীবন বিকাশের ক্রম ও গ্রন্থাবলী সংক্ষেপে লিখেছেন।

গ্রন্থটি ইংরিজিতে অনুবাদ করেন স্যর রোপার লেথব্রিজ এবং সেটি ১৯০৭ খ্রীষ্টাব্দে প্রকাশিত হয়। এই অনুবাদ গ্রন্থের ভূমিকায় অকস্‌ফোর্ড বিশ্ব-বিদ্যালয়ের ছাত্র এবং কৃষ্ণনগর সরকারী কলেজের একদা অধ্যক্ষ লেথব্রিজ লেখেন: "The Pandit's work is quite the most scholarly book

of its kind, as well as the most serious and sustained effort to combine, in a biographical work, oriental and western modes of thought, that has appeared in Bengali."

প্রথম সংস্করণ (১৯০৪) প্রকাশিত হওয়ার পর প্রবাসীতে এটি পর্যালোচনা করেন সম্পাদক রামানন্দ চট্টোপাধ্যায় স্বয়ং। তাঁর কথায়: "যে মহাত্মার জীবনচরিত অবলম্বনে এই গ্রন্থ রচিত হইয়াছে, তাঁহার জীবনের অনেক ঘটনার সহিত এই ক্ষুদ্র সমালোচক বিশেষ পরিচিত। কাজেই বলিতে পারি যে, কোথাও কোন কথা তিলমাত্র অতিরঞ্জিত হয় নাই, বরং কোন কোন বিষয়ে আরও অধিক কথা লিখিলে ক্ষতি হইত না, কিন্তু গ্রন্থকার হয়ত এ বিষয়ে বিশেষ সাবধানতা অবলম্বন করিয়াছেন।" (দ্রঃ প্রবাসী, চৈত্র, ১৩১০, পৃ. ৫৫৪-৫৫)

এই গ্রন্থটি ইতিহাসের আকর হিসেবে অমূল্য হ'লেও এটিতে কিছু তথ্যগত ভ্রান্তি আছে যা একজন ব্যক্তি, যিনি ঐতিহাসিক নন, তার কাছে স্বাভাবিক। তাছাড়া অত বড় সময়কালের কথা লেখা ঐতিহাসিকের পক্ষেও সহজ নয়, আজও। সেদিক দিয়ে শিবনাথ শাস্ত্রীর গ্রন্থটির সমালোচনা করা প্রয়োজন। এটি সু-সম্পাদিত হ'য়ে বর্তমানে প্রকাশিত হওয়া বিশেষ দরকার।

## (গ) গ্রন্থে উল্লিখিত কতিপয় বিদেশী ব্যক্তির পরিচয়

১. **ফ্রান্‌সেস পাওয়ার কব:** বিখ্যাত আইরীস একেশ্বরবাদী এবং নারী-আন্দোলনের নেত্রী। জন্ম ১৮২২। ডাবলিনের নিকটবর্তী নিউব্রিজে। পিতা মাতার মৃত্যুতে শোকাহতা হ'য়ে ধর্মজিজ্ঞাসু হন। আজীবন কুমারী ছিলেন এবং নারী স্বাধীনতা আন্দোলনে সক্রিয় ভূমিকা নেন। *Friendless Girls, Criminals, Idiots, Women and Miners, The Final Cause of Women, Darwinism in morals, The Hopes of the Human Race, Broken Lights Hereafter and Here* প্রভৃতি বহু গ্রন্থ রচনা করেন। শিবনাথ লিখেছেন যে তিনি গ্রন্থগুলি ইংল্যাণ্ড যাওয়ার আগে পাঠ করেছিলেন। ব্রাহ্মসমাজ সম্বন্ধে বিশেষ আগ্রহী-

ছিলেন। ব্রহ্মানন্দ কেশবচন্দ্র সেনের সঙ্গেও তাঁর যোগাযোগ ছিল। ১৮৭৪ খ্রীঃ তিনি আত্মজীবনী লেখেন। ১৯০৪ খ্রীঃ তাঁর মৃত্যু হয়। ১৮৬৮-৭৫ খ্রীঃ The Echo পত্রিকার সঙ্গে যুক্ত ছিলেন।

২. **জন এস্টলিন কার্পেণ্টার ঃ** ইংরাজ ধর্মতত্ত্ববিদ। জন্ম ১৮৪৪। ভারত-প্রেমী এবং বিখ্যাত সমাজ-সেবিকা কুমারী মেরী কার্পেণ্টারের ভ্রাতুষ্পুত্র। অকস্‌ফোর্ড বিশ্ববিদ্যালয়ের ম্যাঞ্চেস্টার কলেজের প্রথমে অধ্যাপক ( ১৯০৬-১৫ ) এবং পরে অধ্যক্ষ হন।

৩. **জেমস্‌ মার্টিনো ঃ** খ্যাত ধর্মতত্ত্ব লেখক এবং খ্রীষ্টান একেশ্বরবাদী সম্প্রদায়ের নেতা। লেখিকা হ্যারিয়েট মার্টিনো তাঁর ভগ্নী। ১৮০৫ খ্রীঃ নরউইচে জন্ম। ম্যাঞ্চেস্টার নিউ কলেজের প্রথমে অধ্যাপক ও পরে অধ্যক্ষ ছিলেন। তাছাড়া ডাবলিন এবং লিভারপুলে ইউনিটেরিয়ান সম্প্রদায়ের ধর্মযাজক ছিলেন। তার গ্রন্থাবলীর মধ্যে উল্লেখযোগ্য : *Hymns for the Christian Church and Home* (1840), *The Rationale of Religious History* (1836), *Types of Ethical Theory* (1885), *A Study of Spinoza* (1882) প্রভৃতি।

৪. **ই. বি. কাউয়েল ঃ** অধ্যাপক ও শিক্ষাবিদ। জন্ম ১৮২৬। ১৮৫৬ খ্রীঃ কলকাতার প্রেসিডেন্সী কলেজের ইতিহাসের অধ্যাপক এবং কিছু দিন পর সংস্কৃত কলেজের অধ্যক্ষ নিযুক্ত হন। ১৮৬৭ খ্রীঃ কেম্ব্রিজ বিশ্বালয়ের সংস্কৃতের অধ্যাপক পদ গ্রহণ ক'রে ইংল্যাণ্ড প্রত্যাবর্তন করেন।

৫. **উইলিয়াম জোনস্‌ ( স্যর ) :** বিখ্যাত প্রাচ্যভাষাবিদ-পণ্ডিত, ভারততত্ত্ববিদ এবং কলকাতায় এশিয়াটিক সোসাইটির প্রতিষ্ঠাতা। জন্ম ১৭৪৬। ১৭৮৩ খ্রীঃ বাংলাদেশে সুপ্রীম কোর্টের জজ নিযুক্ত হন। অকস্‌ফোর্ডের ছাত্রাবস্থায় প্রাচ্যভাষা শিখতে আরম্ভ করেন। ১৭৭০ খ্রীঃ তিনি ফারসী ভাষায় লেখা নাদির সাহের জীবনী ফরাসী ভাষায় অনুবাদ করেন। ১৭৮৪ খ্রীঃ তিনি কলকাতায় 'এশিয়াটিক সোসাইটি' স্থাপন করেন এবং প্রথম সভাপতি হন। সংস্কৃত ভাষার সঙ্গে ইউরোপীয় ভাষার সাদৃশ্য বিষয়ে গবেষণামূলক সিদ্ধান্তে উপনীত হন। Asiatic Researches পত্রিকায় তাঁর ২৯টি প্রবন্ধ প্রথম চার বছরেই প্রকাশিত হয়। শকুন্তলা ও হিতোপদেশের সম্পূর্ণ অনুবাদ এবং বেদ ও মনুর আংশিক অনুবাদ করেন। ১৭৯৪ খ্রীঃ

২৭ এপ্রিল তাঁর মৃত্যু হয়। ( অপিচ দ্রঃ S. N. Mukherjee, G. H. Cannon এবং A. J. Arberry রচিত 'জোনস্'-এর জীবনী কথা )।

৬. **আর্থার হেল্পস্ ( স্যর ):** খ্যাতনামা প্রবন্ধকার ও ঐতিহাসিক। জন্ম ১৮১৩। নানাবিধ সামাজিক সমস্যা এবং দাসত্ব প্রথা বিষয়ে তাঁর প্রবন্ধাবলী বিশেষ বিখ্যাত। তাঁর রচনাবলীর মধ্যে উল্লেখযোগ্য: *Thoughts in the cloister and the cloud* (1835), *Friends in council* (1847-59), *Talks about Animals and their Master* (1873), *Conquerors of the New World and their Bondsmen* (1848-52) প্রমুখ।

৭. **উইলিয়াম স্টেড:** খ্যাতনামা ইংরাজ সাংবাদিক। জন্ম ৫ জুলাই ১৮৪৯ খ্রীঃ। ১৮৮৩ খ্রীঃ থেকে ১৮৮৯ পর্যন্ত 'পেলমেল' পত্রিকার সম্পাদক ছিলেন। Maiden Tribute নামক প্রবন্ধ রচনার জন্য তাঁকে তিনমাস কারাদণ্ড ভোগ করতে হয়েছিল। Review of Reviews পত্রিকার প্রতিষ্ঠাতা। শান্তি, অধ্যাত্মবাদ এবং রাশিয়ার সঙ্গে বন্ধুত্বের জন্য প্রচুর কাজ করেছেন। বুয়র-যুদ্ধ চলাকালীন ( আফ্রিকাতে ), বুয়রদের প্রতি তাঁর সহানুভূতি ছিল। ১৯১২ খ্রীঃ ১৫ এপ্রিল বিখ্যাত 'টাইটানিক' জাহাজ-ডুবিতে তাঁর মৃত্যু হয়।

৮. **আর্নল্ড টয়েনবী:** বিখ্যাত ইংরাজ সমাজ-সংস্কারক। জন্ম ১৮৫২ খ্রীঃ। অকস্‌ফোর্ডের ব্যালিয়ল কলেজের ছাত্রাবস্থাতেই শ্রমিকদের আর্থিক এবং নৈতিক উন্নতির জন্য আন্দোলন আরম্ভ করেন। মৃত্যুর দুই বছর পরে ১৮৮৫ খ্রীঃ তাঁর স্মৃতিসভার জন্য হোয়াইটচ্যাপেল-এ 'টয়েননি হল' স্থাপিত হয়।

৯. **এডুইন আর্নল্ড ( স্যর ):** জন্ম ১০ জুন, ১৮০৩। ইনি বিখ্যাত ইংরাজ কবি এবং শিক্ষাবিদ। ১৮৫২ খ্রীঃ বেলশাজারস্ ফীস্ট নামে কবিতা লিখে পুরস্কার লাভ করেন। ভারতবর্ষের পুনায় গভর্ণমেণ্ট স্যানস্ক্রিট কলেজের অধ্যক্ষ ছিলেন। ১৮৬১ খ্রীঃ ইংল্যাণ্ডে ফিরে গিয়ে 'ডেইলি টেলিগ্রাফ' কাগজের সম্পাদকমণ্ডলীতে যোগ দেন। কাব্যগ্রন্থগুলির মধ্যে উল্লেখযোগ্য: Poems (1853), The Indian Song of Songs (1875), The Light of Asia (1879), Indian Poetry (1883), The Song Celestial (1885)।

১০. **রেভারেণ্ড চার্লস ভয়সী**: জন্ম ১৮২৮ লণ্ডনে, মৃত্যু ১৯১২। ব্রহ্মবাদী ইংরেজ যাজক। অক্সফোর্ডের সেণ্ট এডমণ্ডস্ হলে শিক্ষার সূত্রপাত। শিক্ষান্তে সেই মার্কের হোয়াইট চ্যাপেলে ধর্মোপদেষ্টা নিযুক্ত হয়েছিলেন। প্রচলিত খ্রীষ্টধর্মের বহু যুক্তি হীন অংশের অসারতা প্রমাণ করবার জন্য কোনো কোনো মহলে তাঁকে নিন্দনীয় হতে হয়েছে। ১৮৭১ খ্রীঃ তিনি লণ্ডনে অদ্বৈতবাদী থিষ্টিক চার্চ প্রতিষ্ঠা করেন এবং যাজকপদে অভিষিক্ত হন। তাঁর বিখ্যাত গ্রন্থ *On Theism* এবং A Mystery of Pain, Death and Sin এই সময় রচিত হয়। ১৮৮৩ খ্রীঃ একবার ধর্মবিষয়ক রচনার জন্য কারারুদ্ধ হয়েছিলেন। ১৯১২ খ্রীঃ তাঁর মৃত্যু হয়।

১১. **জর্জ হেনরী নিউম্যান** (কার্ডিনাল): জন্ম ২১ ফেব্রুয়ারী, ১৮০১। ইটালী ভ্রমণের সময় lead kindly Light নামে তাঁর বিখ্যাত কবিতা রচনা করেন। ট্রাকটারিয়ান আন্দোলনের অন্যতমা নেতা ছিলেন। এই আন্দোলন উপলক্ষে রচিত ধর্ম-পুস্তিকাগুলির জন্য তিনি খ্যাতি অর্জন করেন। ১৮৪৫ খ্রীঃ এই আন্দোলন শেষ হওয়ার পর তিনি কিন্তু পুনরায় রোমান ক্যাথলিক ধর্মে ফিরে আসেন এবং পোপের আনুগত্য স্বীকার করেন। ১৮৭৯ খ্রীঃ কার্ডিনাল নিযুক্ত হন। ১৮৯০ খ্রীঃ তাঁর মৃত্যু হয়।

১২. **ফ্রান্সিস নিউম্যান**: বিখ্যাত একেশ্বরবাদী এবং থিয়োডোর পার্কার বা কুমারী কবের সঙ্গে একই সঙ্গে উচ্চারিত নাম। কার্ডিনাল জন নিউম্যান তাঁর ভ্রাতা। জন্ম ১৮০৫ খ্রীঃ। ম্যাঞ্চেস্টার নিউ কলেজ এবং পরে লণ্ডন ইউনিভার্সিটি কলেজের অধ্যাপক হন এবং অধ্যাপনাকার্যে বিশেষ পারদর্শী ছিলেন। বিভিন্ন ধর্মের প্রধান বৈশিষ্ট্য নিয়ে এক সমন্বয়বাদী বিশ্ব-ধর্মমতের পক্ষপাতী ছিলেন। ১৮৫৩ খ্রীঃ তাঁর প্রধান গ্রন্থ *Phases of Faith* প্রকাশিত হয়।

১৩. **ব্রাডল**: সমাজতন্ত্রবিরোধী সমাজসংস্কারক। জন্ম ২৮ সেপ্টেম্বর, ১৮৩৩। পার্লামেণ্টের সদস্য নির্বাচিত হ'য়ে শপথ গ্রহণ করতে অস্বীকৃত হওয়ায় দুবার তাঁর নির্বাচন বাতিল হয়। তৃতীয়বার নির্বাচিত হয়ে তিনি শপথ গ্রহণ করেন। অ্যানি বেসান্তের সঙ্গে একত্রে The Fruits of Philosophy নামক পুস্তিকা প্রকাশের জন্য তাঁর ছ'মাস কারাদণ্ড এবং ২০০ পাউণ্ড অর্থদণ্ড হয়। ১৮৯১ খ্রীঃ ৩০শে জানুয়ারী তাঁর মৃত্যু হয়।

১৪. **থিয়োডোর পার্কার :** আমেরিকার বিখ্যাত একেশ্বরবাদী ধর্মপ্রচারক। জন্ম আমেরিকার ম্যাসাচুসেট্‌স্‌-এর লেক্সিংটন গ্রামে ১৮১০ খ্রীঃ। পিতামহ জন পার্কার (১৭২৯-১৭৭৫)। ইউনিটেরিয়ান মতাবলম্বী হয়েও তিনি ছিলেন যুক্তিবাদী। তাঁর স্বাধীনচিন্তা-প্রসূত ধর্মোপদেশ একদিকে যেমন অনেকের বিরক্তির সৃষ্টি করে, অন্যদিকে অনেকেই সমাদর করেন। ১৮৪৫ খ্রীঃ বোষ্টন শহরে 'সমবেত উপাসকমণ্ডলী'র সভায় তাঁকে প্রধান আচার্য নিযুক্ত করা হয়। আমেরিকায় দাসত্বপ্রথা উচ্ছেদকল্পে যে আন্দোলন হয় তাঁর তিনি অন্যতম প্রধান নেতা ছিলেন। রচনাবলীর মধ্যে উল্লেখযোগ্য—Sermons of the Time এবং A Discourse of Matters Pertaining to Religion। 'হারপারস্‌ ফেরী আক্রমণের চক্রান্তে জন ব্রাউনের নেতৃত্বে যে গোপন সমিতি স্থাপিত হয়—তাতেও তাঁর সক্রিয় ভূমিকা ছিল। কঠোর পরিশ্রমের ফলে ভগ্নস্বাস্থ্য হয়ে ১৮৬০ খ্রীঃ ইনি ইহলোক ত্যাগ করেন।

১৫. **মনিয়ার উইলিয়ামস (স্যর) :** ইনি ভারতবর্ষের বোম্বাইতে জন্মগ্রহণ করেন ১২ নভেম্বর ১৮১৯। বিখ্যাত পণ্ডিত। প্রথমে হেইলবেরী এবং অকস্‌ফোর্ড বিশ্ববিদ্যালয়ে *Boden Professor of Religion* হয়েছিলেন। প্রধানতঃ তাঁরই উদ্যোগে 'ইণ্ডিয়ান ইনষ্টিট্যুট' প্রতিষ্ঠিত হয়। সংস্কৃতের ব্যাকরণ ও অভিধান রচনা করেছেন। করেছেন 'শকুন্তলা' সমেত কয়েকটি সংস্কৃত কাব্যের সম্পাদনা। তাঁর রচিত গ্রন্থাবলীর মধ্যে উল্লেখযোগ্য : *Picdiments of Hindusthani* (1858), *Indian Epic Poetry* (1863), *Indian Wisdom* (1875), *Hinduism* (1877), *Modern India* (1878), *Religious Thoughts and Life in India* (1883), *Buddhism* (1890) প্রভৃতি।

১৬. **মিসেস কসিট :** স্যার থিয়োডোর মার্টিনের পত্নী। জন্ম ১৮২০, ১১ অক্টোবর। মৃত্যু ৩১ অক্টোবর, ১৮৯৮। শেকস্‌পীয়রের নাটকে নায়িকার ভূমিকায় অভিনয় ক'রে খ্যাতি অর্জন করেন। ১৮৫১ খ্রীঃ বিবাহের পর রঙ্গমঞ্চের সঙ্গে তাঁর সম্পর্ক ছিন্ন হয়। তাঁর বিখ্যাত গ্রন্থ : On some of Shakespear's Female Characteres.

১৭. **মিসেস যোসেফিন বাটলার :** ইংল্যাণ্ডের বিখ্যাত বিভালয়

'হারো'র প্রধান শিক্ষক ছিলেন জর্জ বাটলার। তাঁর পত্নী। জন্ম ১৮২৮। নারী আন্দোলনের নেত্রী এবং সমাজসংস্কারক হিসেবে পরিচিতা।

১৮. **স্টপফোর্ড ব্রুক :** বিখ্যাত ধর্মযাজক। জন্ম ১৮৩২। স্কটল্যাণ্ডের ডাবলিন ট্রিনিটি কলেজের প্রসিদ্ধ ছাত্র ছিলেন। ধর্মযাজক হিসেবে তাঁর বক্তৃতাগুলি চিন্তা ও ভাবার ঐশ্বর্যে মণ্ডিত। এগুলির মধ্যে উল্লেখযোগ্য : Theology in the English Poets (1874) Primer of English Literature (1867), Milton (1879), Tennyson (1894), Sermons (1868-94), Poetry of Browning (1902)। ১৯১৬ খ্রীঃ তাঁর মৃত্যু হয়।

১৯. **চার্লস ড্যাল :** বিখ্যাত আমেরিকান একেশ্বরবাদী ধর্মযাজক। দীর্ঘদিন কলকাতায় কাটিয়েছিলেন। ১৮১৬ খ্রীঃ আমেরিকার বাল্টিমোরে জন্ম। ১৮৩৩ খ্রীঃ বোসটন ল্যাটিন স্কুল থেকে গ্রাজুয়েট ডিগ্রীলাভের পর, তিনি হারভারড ডিভিনিটি স্কুল থেকে ধর্মতত্ত্বে ডিগ্রী লাভ করেন। আমেরিকার নানা অঞ্চলে তিনি ধর্মযাজকের কাজ করার পর কলকাতা American Unitarian Association-এর সঙ্গে যোগাযোগসূত্রে কলকাতায় আসেন (১৮৫৫ খ্রীঃ)। প্রায় ৩১ বৎসর তিনি এখানে ছিলেন। কেশবচন্দ্র সেনের সঙ্গে তাঁর বিশেষ ঘনিষ্ঠতা হয়। রাখালদাস হালদারের সঙ্গেও। ব্রাহ্মসমাজ খ্রীষ্টধর্মের প্রত্যক্ষভাবে অন্তর্গত না হওয়ায় ড্যাল দুঃখিত হন। ১৮৮১ খ্রীঃ তিনি বোসটনে গিয়েছিলেন, তারপর আবার ভারতে ফিরে আসেন এবং ১৮৮৬ খ্রীঃ আসামে তাঁর মৃত্যু হয়।

২০. **ডেভিড হেয়ার :** এই স্কটিশ ভদ্রলোক ঘড়ি-ব্যবসায়ী হিসেবে ভারতবর্ষে এসেছিলেন, কিন্তু মিশে গিয়েছিলেন সেখানকার জনজীবনের সঙ্গে। বাংলাদেশে পাশ্চাত্য শিক্ষাপ্রচারের কাজে সহায়তার জন্যই তিনি স্মরণীয়। জন্ম ১৭৭৫ খ্রীঃ ১৭ ফেব্রুয়ারী। ১৮০০ খ্রীঃ কলকাতায় আগমন। ১৮৪২ খ্রীঃ ১ জুন এই কলকাতাতেই প্রাণত্যাগ করেন। রামমোহন রায়ের সঙ্গে তাঁর বিশেষ ঘনিষ্ঠতা ছিল। কলকাতার বিখ্যাত দুটি প্রতিষ্ঠানের—হিন্দু কলেজ এবং স্কুল বুক সোসাইটি-প্রতিষ্ঠার সঙ্গে তিনি সক্রিয়ভাবে যুক্ত ছিলেন। তাঁর উৎসাহে কলকাতার নানাস্থানে আরো কয়েকটি বিদ্যালয় স্থাপিত হয়। ডিরোজিওর শিষ্য 'নব্যবঙ্গ' দলের সঙ্গে তাঁর প্রীতির সম্পর্ক ছিল। দয়াশীল,

মানবতাবাদী হেয়ার বাংলার শিক্ষা ও সাংস্কৃতিক ইতিহাসে চিরস্মরণীয়। (দ্রঃ প্যারীচাঁদ মিত্র প্রণীত A Biographical sketch of David Hare, নূতন সং, ১৯৪৯। এ ছাড়া রাধারমণ মিত্র, David Hare : His life and work, Calcutta, 1969)

২১. **এনেট অ্যাক্রয়েড :** এই ইংরেজ ভদ্রমহিলা কেশবচন্দ্র সেনের অনুপ্রেরণায় নারীশিক্ষাপ্রসারের আন্দোলনে অংশগ্রহণ করার জন্য ভারতবর্ষে আসেন এবং পরে সিভিল সার্ভেন্ট ও ঐতিহাসিক হেনরি বিভারিজকে বিবাহ করেন। ১৮৭২ খ্রীঃ কলকাতায় আসেন। কেশবচন্দ্রের সঙ্গে মতপার্থক্য হওয়ায় ব্রাহ্মসমাজের 'স্ত্রী-স্বাধীনতার দল'-এর সহায়তায় হিন্দু মহিলা বিদ্যালয় স্থাপন করেন। ইনি বহু এশিয় ভাষা আয়ত্ত করেন এবং অনেক ফারসী গ্রন্থের অনুবাদও করেছিলেন, যেগুলি মোগল তথা মধ্যযুগের ভারত-ইতিহাসের ক্ষেত্রে বিশেষ প্রয়োজনীয়। (দ্রঃ Lord Beveridge, India Called Them, London, 1947)

২২. **মাডাম ব্লাভাটস্কি :** থিয়োসোফিক্যাল সোসাইটির প্রতিষ্ঠাত্রী। জন্ম রাশিয়াতে ১৮৩১ খ্রীঃ, কিন্তু আমেরিকাতেই মাদাম ব্লাভটস্কি কর্ণেল ওলকটের সহযোগিতায় থিয়োসোফিকাল সোসাইটি প্রতিষ্ঠা করেন ১৮৭৫ খ্রীঃ।

২৩. **কুমারী সোফিয়া ডবসন কলেট :** মুখ্যতঃ রামমোহনের জীবনী-লেখিকারূপে পরিচিতা হলেও, ইনি ব্রাহ্ম-আন্দোলনের ইতিহাসের একজন তন্নিষ্ঠা ছাত্রী। এই উদ্দেশ্যে তিনি ইংল্যাণ্ডে বসে প্রভূত তথ্য সংগ্রহ করেছিলেন এবং বাংলা পর্যন্ত শিখেছিলেন। তাঁর জন্ম ২রা ফেব্রুয়ারী, ১৮২২। কলেট আজন্ম প্রতিবন্ধী ছিলেন এবং নিজ-গৃহ-আবদ্ধ হ'য়ে দিন কাটিয়েছেন, কিন্তু ভারতের একেশ্বরবাদী আন্দোলনের প্রতি অকুণ্ঠ সমর্থন ছিল অটুট। ব্রাহ্মসমাজের তিনি ছিলেন এক প্রকৃত হিতৈষিণী। ১৮৯৪ খ্রীঃ ২৭শে নভেম্বর কলেটের মৃত্যু হয়; তিনি তাঁর বিখ্যাত রামমোহন-জীবনী শেষ ক'রে যেতে পারেননি, সেটি তাঁরই অনুরোধে শেষ করেছিলেন রেভারেণ্ড হারাট স্টেড। গ্রন্থটি *The Life and Letters of Raja Rammohun Roy* নামে লণ্ডন থেকে প্রকাশিত হয় (১৯০০)। কুমারী কলেট বাল্যকালে রামমোহন রায়কে দেখেছিলেন এবং আজীবন তাঁকে 'হীরো' বলে মেনেছেন।

১৮৬৯ খ্রী: তাঁর ব্রাহ্মসমাজবিষয়ক প্রথম রচনা British Quarterly Review পত্রিকায় প্রকাশিত হয় এবং পরের বৎসর তাঁর সম্পাদিত Keshub Chunder Sen's English Visit প্রকাশিত হয়। ইংল্যাণ্ডে কেশবচন্দ্র কলেটের বিশেষ সাহায্য পেয়েছিলেন। কলেটের গবেষণার অসাধারণ নজির তাঁর Brahmo Marriages, their past history and present condition নামক পুস্তিকা এবং ১৮৭৬ থেকে ১৮৮২ পর্যন্ত বিভিন্ন বৎসরের Brahmo Year Book গুলি। ব্রাহ্ম-আন্দোলনের এক পূর্ণাঙ্গ ইতিহাস রচনার ইচ্ছা তাঁর ছিল এবং এ-বিষয়ে শিবনাথকে তিনিই উৎসাহিত করেন।

(দ্র: Sophia Dobson Collet: A Biographical Sketch by Hem Chandra Sarkar, in the 2nd Edition of the Life and Letters of Raja Rammohun Roy, published in 1913 by the Sadharan Brahmo Samaj, Calcutta.)

## (ঘ) গ্রন্থে উল্লিখিত কতিপয় স্বদেশী ব্যক্তির পরিচয়

**প্যারীচরণ সরকার** (পৃ. ৮৩)

জন্ম ২৩ জানুয়ারী, ১৮৩২। মৃত্যু ৩০ সেপ্টেম্বর, ১৮৭৫। প্রধানত 'এডুকেশন গেজেট' সম্পাদক হিসেবে এবং সুরাপান-নিবারণী আন্দোলনের নেতা হিসেবে বিখ্যাত। কলকাতার চোরবাগানে জন্ম। পিতা ভৈরবচন্দ্র। হেয়ার সাহেবের পটলডাঙ্গা স্কুলের ও পরে হিন্দু কলেজের ছাত্র ছিলেন। ১৮৪৩ খ্রী. শিক্ষা শেষ ক'রে হুগলী স্কুলে শিক্ষকতার কর্মে ব্রতী হন। ১৮৪৬-৫৪ বারাসাত স্কুলের প্রধান শিক্ষক। সেখানে বালিকা বিদ্যালয়, কৃষি বিদ্যালয় প্রতিষ্ঠা ও কারিগরি শিক্ষার সূত্রপাত করেন। ১৮৫৪-৬২ খ্রী. ছিলেন কলুটোলা ব্রাঞ্চ স্কুলে। তাঁরই প্রচেষ্টায় এই বিদ্যালয়ের নাম হয় হেয়ার স্কুল। ১৮৬৩ খ্রী. থেকে আমৃত্যু তিনি প্রেসিডেন্সী কলেজের অধ্যাপক ছিলেন। প্যারীচরণ উনিশ শতকের অন্যতম শ্রেষ্ঠ শিক্ষাবিদ। শুধু তাই নয়, নারী-শিক্ষা প্রচার, বিধবা-বিবাহপ্রবর্তন এবং সুরাপান-নিবারণ প্রভৃতি সংস্কার-আন্দোলনে তিনি ছিলেন সক্রিয়। ১৮৬৬ খ্রী. তিনি সরকারী সংবাদপত্র

'এডুকেশন গেজেট'-এর সম্পাদক হন, কিন্তু দু'বছর পর পদত্যাগ করেন। কতকগুলি শিশুপাঠ্য গ্রন্থও রচনা করেছিলেন।

## যোগেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় ( পৃ. ১০০ )

জন্ম ১২ জুলাই, ১৮৪৫। মৃত্যু ১২ জুন, ১৯০৪। শিবনাথ শাস্ত্রীর সহপাঠী। যোগেন্দ্রনাথ বিদ্যাভূষণ নামে বিখ্যাত হয়েছিলেন। জন্ম নদীয়া জেলায়, পিতা উমেশচন্দ্র বন্দ্যোপাধ্যায়। ১৮৭২ খ্রী. এম. এ. পাশ ক'রে কিছুকাল শিক্ষকতা করেন এবং পরে ক্যাথিড্রাল মিশন কলেজের অধ্যাপক এবং ১৮৮০ খ্রী. ডেপুটি ম্যাজিস্ট্রেট হন। পাশ্চাত্য রাজনৈতিক ইতিহাস ও দর্শনে গভীর জ্ঞান ছিল। ম্যাটসিনি, গ্যারবল্ডী, জন স্টুয়ার্ট মিল, মদনমোহন তর্কালঙ্কার প্রভৃতির জীবনচরিত রচনা করেন। সমাজসংস্কারে সক্রিয় ছিলেন এবং বিদ্যাসাগরের সমর্থক। প্রথমা পত্নীর মৃত্যুর পর তিনি পণ্ডিত মদনমোহন তর্কালঙ্কারের বিধবা কন্যাকে বিবাহ করেন। ফলে তাঁকে অনেক উৎপীড়ন সহ্য করতে হয়। লেখক এবং প্রাবন্ধিক হিসেবে খ্যাত হন এবং 'আর্যদর্শন' পত্রিকার সম্পাদনাও করেছিলেন।

## উপেন্দ্রনাথ দাস ( পৃ. ১১০ )

জন্ম ১৮৪৮, মৃত্যু ১৮৯৫। কলকাতায় জন্ম। পিতা শ্রীনাথ দাস। সংস্কৃত কলেজ থেকে বি. এ. পাশ করার পর সংবাদপত্র প্রকাশ, রাজনীতি, নাট্য-আন্দোলন প্রভৃতির সঙ্গে যুক্ত হন। বিশেষতঃ নাট্যকার এবং নাট্যপরিচালক হিসেবে তাঁর খ্যাতি হয়। ১৮৭৫ খ্রী. কলকাতার গ্রেট ন্যাশানাল থিয়েটারের পরিচালক নিযুক্ত হন এবং সেখানে তাঁর 'শরৎ-সরোজিনী' ( ১৮৭৩ ) এবং 'সুরেন্দ্রবিনোদিনী' ( ১৮৭৫ ) নাটক মঞ্চস্থ হয়। অভিনয়ে ও মঞ্চে পুলিসী অত্যাচারের প্রতিবাদে প্রহসন রচনা ক'রে মঞ্চস্থ করলে পুলিস তাঁকে গ্রেফতার করে, কিন্তু হাইকোর্টের বিচারে মুক্তি পান। ব্যারিস্টারী পড়বার জন্য বিলেত গিয়েও অর্থকষ্টে দেশে ফিরে আসেন। ইংলণ্ডে থাকাকালে 'ব্রাদার জিল অ্যাণ্ড আই' প্রহসন অবলম্বনে রচিত তাঁর শেষ নাটক 'দাদা ও আমি' ১৮৮৮ খ্রী. প্রকাশিত হয়।

### প্রকাশচন্দ্র রায় (পৃ. ২৪৩)

জন্ম জুলাই, ১৮৪৭। পিতা প্রাণকালী রায়। জন্মস্থান বহরমপুর। বিহারে বাঁকিপুরে কর্মজীবন কাটিয়েছিলেন এবং স্ত্রী সাধ্বী অঘোরকামিনী দেবীসহ এক নিষ্ঠাবান সৎ এবং ন্যায়পরায়ণ দম্পতী হিসেবে প্রত্যেকের ভালোবাসা লাভ করেছিলেন। এই দম্পতীর পুত্র বিশ্ববিখ্যাত চিকিৎসক ও জননেতা ডাঃ বিধানচন্দ্র রায়। ১৮৬৪ খ্রী. প্রবেশিকা পরীক্ষায় উত্তীর্ণ হন কলকাতার হেয়ার স্কুল থেকে, ১৮৬৬ খ্রী. বিবাহ করেন। ছাত্রজীবনে দার্শনিক পুস্তক পাঠ ক'রে বিশেষতঃ টমাস পেইনের রচনা পাঠ ক'রে প্রচলিত ধর্মমতে আস্থা হারিয়েছিলেন। গুরুবাদের উপর বিতৃষ্ণা হয় নানা কারণে। পরে ব্রাহ্মধর্ম গ্রহণ করেন এবং শেষজীবনে নববিধান বিশ্বাসী ছিলেন। বিহারে সংস্কার-আন্দোলনের সঙ্গে সক্রিয়ভাবে যুক্ত ছিলেন। ১৮৭৭ খ্রী. থেকে বাঁকিপুর ব্রাহ্মসমাজের সঙ্গে যুক্ত হন। ১৯১০ খ্রী. ৭ ডিসেম্বর তাঁর মৃত্যু হয়।

### শিবনারায়ণ অগ্নিহোত্রী (পৃ. ২৪৭)

সাধারণ ব্রাহ্মসমাজের নিষ্ঠাবান এবং উৎসাহী প্রচারক। কর্মস্থান লাহোর। ১৮৮০ খ্রী. প্রচারকব্রত গ্রহণ করেন। *Brother-i-Hind* নামে পত্রিকা সম্পাদনা করেন এবং মহর্ষি দেবেন্দ্রনাথের উপদেশাবলী হিন্দীতে অনুবাদ করেন। তা ছাড়া *Caste and its Evils, The Life of Savitri, My Good News and Spiritual Life* প্রভৃতি গ্রন্থ রচনা করেন এবং এগুলি উর্দু, হিন্দী এবং গুরুমুখিতে অনূদিত হয়। তাঁর প্রচারের ফলে এবং চরিত্রগুণে আকৃষ্ট হয়ে পাঞ্জাব, উত্তর-পশ্চিম সীমান্ত প্রদেশ, সিন্ধু প্রভৃতি প্রদেশের বহু যুবক ব্রাহ্মসমাজে যোগদান করেন। ১৮৮৭ খ্রী. প্রচারকব্রত ত্যাগ করেন। পরে ব্রাহ্মসমাজ ছেড়ে দেবসমাজ প্রতিষ্ঠা করেছিলেন।

### সর্দার দয়াল সিং (পৃ. ২৪৭)

পাঞ্জাবের উদারপন্থী শিখ জমিদার। মাজিথিয়া অঞ্চলের রাজা। পিতা সর্দার লেহনা সিং। উনিশ শতকের সত্তরের দশক থেকেই এই একেশ্বরবাদী

শিখ ব্রাহ্মসমাজের প্রতি আকৃষ্ট হন, বিশেষতঃ তাদের শিক্ষামূলক সংস্কার-আন্দোলনের প্রতি তাঁর সমর্থন ছিল। সাধারণ ব্রাহ্মসমাজ-মন্দিরনির্মাণকল্পে তিনি বিশেষ সাহায্য করেছিলেন। তিনি মৃত্যুর পূর্বে তাঁর সম্পত্তির অধিকাংশ একেশ্বরবাদীদের হাতে শিক্ষামূলক কাজে ব্যয় করবার জন্য দিয়ে যান। ঐ টাকার থেকে লাহোরের বিখ্যাত সর্দার দয়াল সিং কলেজ স্থাপিত হয়।

**বালগঙ্গেশ ওয়াগলে, নারায়ণ মহাদেব পরমানন্দ, রামকৃষ্ণ গোপাল ভাণ্ডারকর, মহাদেব গোবিন্দ র‍্যানাডে, এম. এম. কুন্টে, কে. টি. তেলাং ( পৃ. ২৫১ )**

এঁরা প্রত্যেকেই পশ্চিম ভারতের ( বোম্বাই বা পুণা ) প্রার্থনাসমাজের নেতা, শুধু ধর্ম বা সমাজ-সংস্কার নয়, পণ্ডিত, লেখক এবং গবেষক হিসেবেও এঁদের অনেকেই বিখ্যাত। বোম্বাই প্রার্থনা সমাজ একেশ্বরবাদী চিন্তাধারায় বিশ্বাসী এবং ব্রাহ্মসমাজের একই আদর্শে বিশ্বাসী। প্রার্থনাসমাজের সঙ্গে ব্রাহ্মসমাজের যোগ থাকার ফলে প্রার্থনাসমাজকে ব্রাহ্মসমাজের শাখা বলা চলে। ওয়াগলে এবং পরমানন্দ বোম্বাই প্রার্থনাসমাজের প্রতিষ্ঠাতাদের অন্যতম। ডঃ ভাণ্ডারকর বিখ্যাত প্রাচ্যতত্ত্ববিদ এবং পুণার ডেকান কলেজের অধ্যাপক ছিলেন। সাধুতা এবং ন্যায়পরায়ণতার জন্য বিখ্যাত র‍্যানাডেও শিক্ষাবিদ এবং সমাজ-সংস্কারক। তাঁকে প্রিন্স অব বোম্বে গ্রাজুয়েটস্ বলা হত। তিনি বোম্বাই শহরে এবং পরে পুনায় প্রার্থনা সমাজ প্রতিষ্ঠায় উদ্যোগী ছিলেন। পুণার ফারগুসন কলেজ প্রতিষ্ঠাতাদের তিনি অন্যতম। কুন্টে প্রথমে পুণার এক বিদ্যালয়ের প্রধান শিক্ষক ছিলেন, পরে সাহিত্যিক এবং পুরাতত্ত্ববিদ হিসেবে খ্যাত হন। বাল্যবিবাহের বিরুদ্ধে একটি সংগঠন গড়েছিলেন। তেলাং একজন পণ্ডিত এবং ভারততত্ত্ববিদ হিসেবে খ্যাত হন।

**নবলরাও শৌকিরাম আদবানি ( পৃ. ২৫০ )**

সিন্ধুপ্রদেশের ব্রাহ্মসমাজের প্রতিষ্ঠাতা। মধ্যবিত্ত পরিবারে জন্ম, বর্তমান পাকিস্তানের হায়দ্রাবাদে। ১৮৭৫ খ্রীঃ সিন্ধু ব্রাহ্মসমাজমন্দির প্রতিষ্ঠিত হয়।

তখন আই. সি. এস. সত্যেন্দ্রনাথ ঠাকুর সেখানে বিচারকের পদে কর্মরত। নবলরাও ব্রাহ্মসমাজে দৈনিক প্রার্থনার প্রবর্তন করেন। জেলের মধ্যে কয়েদীদের কাছে গিয়ে প্রার্থনা করতেন এবং তাদের সদুপদেশ দিতেন এবং এর বিশেষ সুফল পাওয়া গিয়েছিল। তিনি পরে নববিধানবিশ্বাসী হন এবং তাঁর পুত্র সাধু হীরানন্দ ও মোতিরামও ব্রাহ্ম প্রচারক ছিলেন।

## কাণ্ডুকুরি বীরেশলিঙ্গম পাণ্টলু ( পৃ. ২৭১ )

অন্ধ্রপ্রদেশের বিখ্যাত ব্রাহ্ম নেতা ও সমাজ-সংস্কারক। বিধবা-বিবাহ-আন্দোলনের নেতারূপে তাঁকে অন্ধ্রের বিদ্যাসাগর বলা যায়। রাজমহেন্দ্রী অঞ্চলের লোক। কলেজে তেলেগুর অধ্যাপক। সমাজ-সংস্কার-সভা স্থাপন করেছিলেন। লেখক হিসাবে অসাধারণ প্রতিভাবান, সফল এবং আধুনিক তেলেগু সাহিত্যের অন্যতম স্রষ্টা। সারা ভারত একেশ্বরবাদী আন্দোলনের সঙ্গে যুক্ত ছিলেন। একাধিক সাময়িকপত্র সম্পাদনা করেছিলেন যেমন 'চিন্তামনী' বা 'সেটী হিত বোধিনী'।

## প্রমদাচরণ সেন ( পৃ. ২৮৮ )

জন্ম ১৮ মে, ১৮৫৯ কলকাতায়, পিতা তারিণীচরণ। আদি নিবাস সেনহাটী, যশোর। ১৮৭২ খ্রীঃ ছাত্রবৃত্তি পরীক্ষায় উত্তীর্ণ হয়ে ১৩ বছর বয়সে হেয়ার স্কুলে ভর্তি হন এবং এখানেই শিক্ষক হিসেবে শিবনাথ শাস্ত্রীর সঙ্গে তাঁর পরিচয়। ১৮৭৬ খ্রীঃ বৃত্তিসহ এণ্ট্রান্স পাস করেন। প্রেসেডেন্সি কলেজে পড়বার সময় ব্রাহ্মধর্ম-অনুরাগী হওয়ায় পিতৃগৃহ থেকে বিতাড়িত হন। কিছুদিন নকিপুর স্কুলে শিক্ষকতা করবার পর সিটি স্কুলে যোগ দেন। ১৮৮৩ খ্রীঃ বালক-বালিকাদের বিখ্যাত পত্রিকা 'সখা' প্রকাশ করেন। ২১ জুন, ১৮৮১ খ্রীঃ ক্ষয়রোগে অকালমৃত্যু হয়।

## মধুসূদন রাও ( পৃ. ৩৮৯ )

আধুনিক ওড়িয়া সাহিত্যের অন্যতম স্রষ্টা এবং "ভক্ত কবি মধুসূদন" নামে পরিচিত। জন্ম ১৮৫৩ খ্রীঃ ২৯ জানুয়ারী, পুরীতে। পিতা ভাগীরথী রাও। মৃত্যু ১৯১২ খ্রীঃ ২৮ ডিসেম্বর। বস্তুতঃ আধুনিক ওড়িয়া সাহিত্য রাধানাথ

রায়, মধুসূদন রাও এবং ফকিরমোহন সেনাপতি এই তিন স্তম্ভের উপর গড়ে উঠেছে বললে অত্যুক্তি হয় না। সেই সঙ্গে মধুসূদন দাস, গোপবন্ধু দাস, বিশ্বনাথ কর, গৌরশঙ্কর রায়, নন্দকিশোর বল প্রভৃতির নাম মনে পড়ে। পুরী জেলা স্কুল থেকে প্রথম বিভাগে প্রবেশিকা পরীক্ষায় উত্তীর্ণ (১৮৬৯), কটক সরকারী ইংরাজী বিদ্যালয় থেকে এফ. এ. পরীক্ষায় (১৮৭১) উত্তীর্ণ হন। যাজপুর, বালেশ্বর ও কটকে শিক্ষকতা করেছিলেন। উল্লেখযোগ্য র‍্যাভেনস কলিজিয়েট স্কুলের প্রধান শিক্ষকতা এবং টাউন ভিক্টোরিয়া স্কুলের প্রতিষ্ঠা। তাঁর মৃত্যুর পর তাঁর ছাত্র পণ্ডিত মৃত্যুঞ্জয় রথের সম্পাদনায় 'মধুসূদন রচনাবলী' প্রকাশিত হয়। তাঁর রচনাবলীর মধ্যে 'ছন্দগাথা', 'বসন্তগাথা', 'উৎকলগাথা', 'কুসুমাঞ্জলি', 'সঙ্গীতমালা' প্রভৃতি উল্লেখযোগ্য। ব্রাহ্মধর্মে নিষ্ঠাবান মধুসূদন সরলপ্রাণ, পূতচরিত্র এবং সর্বজন শ্রদ্ধেয় মানুষ। ১৮৬৯ খ্রীঃ উৎকল ব্রাহ্মসমাজের প্রতিষ্ঠার সাথে মধুসূদন যুক্ত ছিলেন।